পাতাটি নড়িতেছে না। পুকুরের অপর পারে ঘন বাঁশঝাড়ের মধ্য হইতে একটা পাখী থাকিয়া থাকিয়া টিটী করিয়া ডাকিয়া উঠিতেছে। ক্ষীণালোকে গোবিন্দমাণিক্য সেই রুগ্নবালকের বিবর্ণ শীর্ণ মুখ দেখিতেছেন। তিনি তাহাকে ভালরূপ কম্বলে আবৃত করিয়া তাহার শয্যার পার্শ্বে বসিয়া তাহাকে নানাবিধ গল্প শুনাইতে লাগিলেন। সন্ধ্যা অতীত হইল, দূরে শৃগাল ডাকিয়া উঠিল। বালক গল্প শুনিতে শুনিতে রোগের কষ্ট ভুলিয়া ঘুমাইয়া পড়িল। রাজা তাহার পার্শ্বের ঘরে আসিয়া শয়ন করিলেন। রাত্রে তাঁহার ঘুম হইল না। কেবল ধ্রুবকে মনে পড়িতে লাগিল। রাজা কহিলেন "ধ্রুবকে হারাইয়া সকল বালককেই আমার ধ্রুব বলিয়া বোধ হয়।"

খানিক রাত্রে শুনিলেন পাশের ঘরে ছেলেটি জাগিয়া উঠিয়া তাহার বাপকে জিজ্ঞাসা করিতেছে, "বাবা ও কি বাজে?"

বাপ কহিল "বাঁশি বাজিতেছে।"

বালক "বাঁশি কেন বাজে?"

বাপ "কাল যে পূজা, বাপ আমার!"

ছেলে "কাল পূজা? পূজার দিন আমাকে কিছু দেবে না?

বাপ "কি দেবো বাবা?"

ছেলে "আমাকে একটা রাঙা শাল দেবে না?"

বাপ "আমি শাল কোথায় পাব? আমার যে কিছুই নেই, মাণিক আমার!"

ছেলে "বাবা তোমার কিছুই নেই বাবা?"

বাপ "কিছুই নেই বাবা কেবল তুমি আছ" ভগ্নহৃদয় পিতার গভীর দীর্ঘ নিশ্বাস পাশের ঘর হইতে শুনা গেল।

ছেলে আর কিছুই বলিল না। বোধ করি বাপকে জড়াইয়া ধরিয়া আবার ঘুমাইয়া পড়িল।

রাত্রি শেষ না হইতে হইতেই গোবিন্দমাণিক্য গৃহস্বামীর নিকট বিদায় না লইয়াই অশ্বারোহণে রামু সহরের অভিমুখে চলিয়া গেলেন। আহার করিলেন না, বিশ্রাম করিলেন না! পথের মধ্যে একটি ক্ষুদ্র নদী ছিল—ঘোড়াশুদ্ধ নদী পার হইলেন। প্রখর রৌদ্রের সময় রামুতে গিয়া পৌঁছিলেন। সেখানে অধিক বিলম্ব করিলেন না। আবার সন্ধ্যার কিছু পূর্ব্বেই যাদবের কুটিরে আসিয়া উপস্থিত হইলেন। যাদবকে আড়ালে ডাকিয়া আনিলেন। তাঁহার ঝুলির মধ্য হইতে একখানি লাল শাল বাহির করিয়া যাদবের হাতে দিয়া কহিলেন 'আজ পূজার দিনে এই শালটি তোমার ছেলেকে দাও।"

যাদব কাঁদিয়া গোবিন্দমাণিক্যের পা জড়াইয়া ধরিল। কহিল "প্রভু তুমি আনিয়াছ তুমিই দাও।"

রাজা কহিলেন "না আমি দিব না, তুমি দাও। আমি দিলে কোন ফল নাই। আমার নাম করিও না। আমি কেবল তোমার ছেলের মুখে আনন্দের হাসি দেখিয়া চলিয়া যাইব।"

রুগ্ন বালকের অতি শীর্ণ ম্লান মুখ প্রফুল্ল দেখিয়া রাজা চলিয়া গেলেন। রাজা বিষণ্ণ হইয়া মনে মনে কহিলেন, "আমি কোন কাজ করিতে পারি না। আমি কেবল কয়টা বৎসর রাজত্বই করিয়াছি, কিছুই শিক্ষা করি নাই। কি করিলে একটি ক্ষুদ্র বালকের রোগের কষ্ট একটু নিবারণ হইবে তাহা জানি না। আমি কেবল অসহায় অকর্ম্মণ্য ভাবে শোক করিতেই জানি। বিল্বন ঠাকুর যদি থাকিতেন ত ইহাদের কিছু উপকার করিয়া যাইতেন। আমি যদি বিল্বন ঠাকুরের মত হইতাম।"

গোবিন্দমাণিক্য বলিলেন "আমি আর ঘুরিয়া ঘুরিয়া বেড়াইব না, লোকালয়ের মধ্যে বাস করিয়া কাজ করিতে শিখিব।"

রামুর দক্ষিণে রাজাকুলের নিকটে মগদিগের যে দুর্গ আছে, আরাকানরাজের অনুমতি লইয়া সেইখানে তিনি বাস করিতে লাগিলেন।

গ্রামবাসীদের যতগুলো ছেলে পিলে ছিল, সকল গুলোই দুর্গে গোবিন্দমাণিক্যের নিকটে আসিয়া জুটিল। গোবিন্দমাণিক্য তাহাদিগকে লইয়া একটা বড় পাঠশালা খুলিলেন। তিনি তাহাদিগকে পড়াইতেন, তাহাদের সহিত খেলিতেন, তাহাদের বাড়িতে গিয়া তাহাদের সহিত বাস করিতেন, পীড়া হইলে তাহাদিগকে দেখিতে যাইতেন। ছেলেপিলেরা সাধারণতঃ যে নিতান্তই স্বর্গ হইতে আসিয়াছে এবং তাহারা যে দেবশিশু তাহা নহে, তাহাদের মধ্যে মানব এবং দানবভাবের কিছুমাত্র অপ্রতুল নাই। স্বার্থপরতা ক্রোধ লোভ দ্বেষ হিংসা তাহাদের মধ্যে সম্পূর্ণ বলবান, তাহার উপর আবার বাড়িতে পিতামাতার নিকট হইতেও সকল সময়ে ভাল শিক্ষা পায় যে তাহা নহে। এই জন্ত মগের দুর্গে মগের রাজত্ব হইয়া উঠিল —দুর্গের মধ্যে যেন উনপঞ্চাশ বায়ু এবং চৌষট্টি ভূতে একত্র বাসা করিয়াছে। গোবিন্দমাণিক্য এই সকল উপকরণ লইয়া ধৈর্য্য ধরিয়া মানুষ গড়িতে লাগিলেন। একটি মানুষের জীবন যে কত মহৎ ও কি প্রাণপণ যত্নে পালন ও রক্ষা করিবার দ্রব্য তাহা গোবিন্দমাণিক্যের হৃদয়ে সর্ব্বদা জাগরূক। তাঁহার চারিদিকে অনন্ত ফলপরিপূর্ণ মনুষ্যজন্ম সার্থক হয়, ইহাই দেখিয়া এবং নিজের চেষ্টায় ইহাই সাধন করিয়া গোবিন্দমাণিক্য নিজের অসম্পূর্ণ জীবন বিসর্জ্জন করিতে চান। ইহার জন্ত তিনি সকল কষ্ট ও সকল উপদ্রব সহ্য করিতে পারেন। কেবল মাঝে মাঝে এক একবার হতাশ্বাস হইয়া দুঃখ করিতেন যে, "আমার কার্য্য আমি নিপুণরূপে সম্পন্ন করিতে পারিতেছি না। বিল্বন থাকিলে ভাল হইত।"

এইরূপে গোবিন্দমাণিক্য একশত ধ্রুবকে লইয়া দিনযাপন করিতে লাগিলেন।

---

## ত্রিচত্ব বিংশ পরিচ্ছেদ।*

এদিকে সা সুজা তাঁহার ভ্রাতা ঔরঙ্গজীবের সৈন্ত কর্ত্তৃক তাড়িত হইয়া পলায়ন করিতেছেন। এলাহাবাদের নিকটে যুদ্ধক্ষেত্রে তাঁহার পরাজয় হয়। বিপক্ষ পরাক্রান্ত, এবং এই বিপদের সময় সুজা স্বপক্ষীয়দেরও বিশ্বাস করিতে পারিলেন না। তিনি অপমানিত ও ভীত ভাবে ছদ্মবেশে সামান্ত লোকের মত একাকী পলায়ন করিতে লাগিলেন। যেখানেই যান পশ্চাতে শত্রুসৈন্তের ধূলিধ্বজা ও তাহাদের অশ্বের খুরধ্বনি তাঁহাকে অনুসরণ করিতে লাগিল। অবশেষে পাটনায় পৌঁছিয়া তিনি পুনর্ব্বার নবাববেশে আপন পরিবার ও প্রজাদের নিকটে আগমনসংবাদ ঘোষণা করিলেন। তিনিও যেমন পাটনায় পৌঁছিয়াছেন, তাহার কিছুকাল পরেই ঔরঙ্গজীবের পুত্র কুমার মহম্মদ সৈন্ত সহিত পাটনার দ্বারে আসিয়া পৌঁছিলেন। সুজা পাটনা ছাড়িয়া মুঙ্গেরে পালাইলেন।

মুঙ্গেরে তাঁহার বিক্ষিপ্ত দলবল কতক কতক তাঁহার নিকট আসিয়া জুটিল এবং সেখানে তিনি নূতন সৈন্তও সংগ্রহ করিলেন। তেরিয়াগড়া ও শিকলিগলীর দুর্গসংস্কার করিয়া এবং নদীতীরে পাহাড়ের উপরে প্রাচীর নির্ম্মাণ করিয়া তিনি দৃঢ় হইয়া বসিলেন।

* ষ্টুয়ার্ট কৃত বাঙ্গালার ইতিহাস হইতে এই পরিচ্ছেদ সংগৃহীত।

এদিকে ঔরঙ্গজীব তাঁহার বিচক্ষণ সেনাপতি মীর জুম্লাকে কুমার মহম্মদের সাহায্যে পাঠাইলেন। কুমার মহম্মদ প্রকাশ্য ভাবে মুঙ্গেরের দুর্গের অনতিদূরে আসিয়া শিবির স্থাপন করিলেন, এবং মীর-জুম্লা অন্য গোপন-পথ দিয়া মুঙ্গেরাভিমুখে যাত্রা করিলেন। যখন সুজা কুমার মহম্মদের সহিত ছোট খাট যুদ্ধে ব্যাপৃত আছেন এমন সময়ে সহসা সংবাদ পাইলেন যে, মীর-জুম্লা বহুসংখ্যক সৈন্য লইয়া বসন্তপুরে আসিয়া পৌছিয়াছেন। সুজা ব্যস্ত হইয়া তৎক্ষণাৎ তাঁহার সমস্ত সৈন্য লইয়া মুঙ্গের ছাড়িয়া রাজমহলে পলায়ন করিলেন। সেইখানেই তাঁহার সমস্ত পরিবার বাস করিতেছিল। সম্রাটসৈন্য অবিলম্বে সেখানেও তাঁহার অনুসরণ করিল। সুজা ছয় দিন ধরিয়া প্রাণপণে যুদ্ধ করিয়া শত্রুসৈন্যকে অগ্রসর হইতে দিলেন না। কিন্তু যখন দেখিলেন আর রক্ষা হয় না, তখন একদিন অন্ধকার ঝড়ের রাত্রে তাঁহার পরিবার সকল ও যথাসম্ভব ধন সম্পত্তি লইয়া নদীপার হইয়া তোণ্ডায় পলায়ন করিলেন এবং অবিলম্বে সেখানকার দুর্গসংস্কারে প্রবৃত্ত হইলেন।

এই সময়ে ঘন বর্ষা আসিল, নদী অত্যন্ত স্ফীত এবং পথ দুর্গম হইয়া উঠিল। সম্রাটসৈন্যেরা অগ্রসর হইতে পারিল না।

এই যুদ্ধ বিগ্রহের পূর্ব্বে কুমার মহম্মদের সহিত সুজার কন্যার বিবাহের সমস্ত স্থির হইয়াছিল। কিন্তু এই যুদ্ধের উপদ্রবে সে প্রস্তাব উভয় পক্ষই বিস্মৃত হইয়াছিল।

বর্ষায় যখন যুদ্ধ স্থগিত আছে, এবং মীরজুম্লা রাজমহল হইতে কিছুদূরে তাঁহার শিবির লইয়া গেছেন, এমন সময় সুজার একজন সৈনিক তোণ্ডার শিবির হইতে আসিয়া গোপনে কুমার মহম্মদের হস্তে একখানি পত্র দিল। কুমার খুলিয়া দেখিলেন সুজার কন্যা লিখিতেছেন। "কুমার, এই কি আমার অদৃষ্টে ছিল! যাঁহাকে মনে মনে স্বামী রূপে বরণ করিয়া আমার সমগ্র হৃদয় সমর্পণ করিয়াছি, যিনি অঙ্গুরীয় বিনিময় করিয়া আমাকে গ্রহণ করিবেন বলিয়া প্রতিশ্রুত হইয়াছিলেন—তিনি আজ নিষ্ঠুর তরবারি হস্তে আমার পিতার প্রাণ লইতে আসিয়াছেন এই কি আমাকে দেখিতে হইল। কুমার, এই কি আমাদের বিবাহ উৎসব! তাই কি এত সমারোহ! তাই কি আমাদের রাজমহল আজ রক্তবর্ণ। তাই কি, কুমার দিল্লী হইতে লোহার শৃঙ্খল হাতে করিয়া আনিয়াছেন! এই কি প্রেমের শৃঙ্খল!"

এই পত্র পড়িয়া সহসা প্রবল ভূমিকম্পে যেন কুমার মহম্মদের হৃদয় বিদীর্ণ হইয়া গেল। তিনি এক মুহূর্ত্ত আর স্থির থাকিতে পারিলেন না। তৎক্ষণাৎ সাম্রাজ্যের আশা, বাদশাহের অনুগ্রহ সমস্ত তিনি তুচ্ছ জ্ঞান করিলেন। প্রথম যৌবনের দীপ্ত হুতাশনে তিনি ক্ষতি লাভের বিবেচনা সমস্ত বিসর্জ্জন করিলেন। তাঁহার পিতার সমস্ত কার্য্য তাঁহার অত্যন্ত অন্যায় ও নিষ্ঠুর বলিয়া বোধ হইল। পিতার ষড়যন্ত্রপ্রবণ নিষ্ঠুর নীতির বিরুদ্ধে ইতিপূর্ব্বে তিনি পিতার সমক্ষেই আপন মত স্পষ্ট ব্যক্ত করিতেন, এবং কখন কখন তিনি সম্রাটের বিরাগভাজন হইতেন। আজ তিনি তাঁহার সৈন্যাধ্যক্ষদের মধ্যে কয়েক জন প্রধান প্রধান ব্যক্তিকে ডাকিয়া সম্রাটের নিষ্ঠুরতা খলতা ও অত্যাচার সম্বন্ধে বিরাগ প্রকাশ করিয়া কহিলেন—"আমি তোণ্ডায় আমার পিতৃব্যের সহিত যোগ দিতে যাইব। তোমরা যাহারা আমাকে ভালবাস আমার অনুবর্ত্তী হও।" তাহারা দীর্ঘ সেলাম করিয়া তৎক্ষণাৎ কহিল "সাহজাদা যাহা বলিতেছেন তাহা অতি যথার্থ,

কালই দেখিবেন অর্দ্ধেক সৈন্য তোণ্ডার শিবিরে সাহজাদার সহিত মিলিত হইবে।" মহম্মদ সেই দিনই নদী পার হইয়া সুজার শিবিরে উপস্থিত হইলেন।

তোণ্ডায় উৎসব পড়িয়া গেল। যুদ্ধ বিগ্রহের কথা সকলে একেবারেই ভুলিয়া গেল। এতদিন কেবল পুরুষেরাই ব্যস্ত ছিল, এখন সুজার পরিবারে রমণীদের হাতে কাজের আর অন্ত রহিল না। সুজা অত্যন্ত স্নেহ ও আনন্দের সহিত মহম্মদকে গ্রহণ করিলেন। অবিশ্রাম রক্তপাতের পরে রক্তের টান যেন আরও বাড়িয়া উঠিল। নৃত্যগীত বাদ্যের মধ্যে বিবাহ সম্পন্ন হইয়া গেল। নৃত্যগীত শেষ হইতে না হইতেই সংবাদ আসিল সম্রাট-সৈন্য নিকটবর্ত্তী হইয়াছে।

মহম্মদ যেমনি সুজার শিবিরে গেছেন, সৈন্যেরা অমনি মীরজুম্লার নিকট সংবাদ প্রেরণ করিল। একটি সৈন্যও মহম্মদের সহিত যোগ দিল না, তাহারা বুঝিয়াছিল মহম্মদ ইচ্ছাপূর্ব্বক বিপদসাগরে ঝাঁপ দিয়াছেন, সেখানে তাঁহার দলভুক্ত হইতে যাওয়া বাতুলতা।

সুজা এবং মহম্মদের বিশ্বাস ছিল যে সম্রাট্‌সৈন্যের অধিকাংশই যুদ্ধক্ষেত্রে কুমার মহম্মদের সহিত যোগ দিবে। এই আশায় মহম্মদ নিজের নিশান উড়াইয়া যুদ্ধক্ষেত্রে অবতীর্ণ হইলেন। বৃহৎ একদল সম্রাট্‌সৈন্য তাঁহার দিকে অগ্রসর হইল। মহম্মদ আনন্দে উৎফুল্ল হইলেন। নিকটে আসিয়াই তাহারা মহম্মদের সৈন্যদলের উপরে গোলা বর্ষণ করিল। তখন মহম্মদ সমস্ত অবস্থা বুঝিতে পারিলেন। কিন্তু তখন আর সময় নাই। সৈন্যেরা পলায়নতৎপর হইল। সুজার জ্যেষ্ঠ পুত্র যুদ্ধে মারা পড়িল।

সেই রাত্রেই হতভাগ্য সুজা এবং তাঁহার জামাতা সপরিবারে দ্রুতগামী নৌকায় চড়িয়া ঢাকায় পলায়ন করিলেন। জুম্লা ঢাকায় সুজার অনুসরণ করা আবশ্যক বিবেচনা করিলেন না। তিনি বিজিত দেশে শৃঙ্খলা স্থাপনে প্রবৃত্ত হইলেন।

দুর্দ্দশার দিনে বিপদের সময় যখন বন্ধুরা একে একে বিমুখ হইতে থাকে তখন মহম্মদ ধন প্রাণ মান তুচ্ছ করিয়া সুজার পক্ষাবলম্বন করাতে সুজার হৃদয় বিগলিত হইয়া গেল। তিনি প্রাণের সহিত মহম্মদকে ভাল বাসিলেন। এমন সময়ে ঢাকা সহরে ঔরঙ্গজীবের একজন পত্রবাহক চর ধরা পড়িল। সুজার হাতে তাহার পত্র গিয়া পড়িল। ঔরঙ্গজীব মহম্মদকে লিখিতেছেন "প্রিয়তম পুত্র মহম্মদ, তুমি তোমার কর্ত্তব্য অবহেলা করিয়া পিতৃবিদ্রোহী হইয়াছ, এবং তোমার অকলঙ্ক যশে কলঙ্ক নিক্ষেপ করিয়াছ। রমণীর ছলনাময় হাস্যে মুগ্ধ হইয়া আপন ধর্ম্ম বিসর্জ্জন দিয়াছ। ভবিষ্যতে সমস্ত মোগল সাম্রাজ্য শাসনের ভার যাঁহার হস্তে, তিনি আজ এক রমণীর দাস হইয়া আছেন। যাহা হউক্ ঈশ্বরের নামে শপথ করিয়া মহম্মদ যখন অনুতাপ প্রকাশ করিয়াছেন, তখন তাঁহাকে মাপ করিলাম। কিন্তু যে কার্য্যের জন্য গিয়াছেন সেই কার্য্য সাধন করিয়া আসিলে তবে তিনি আমাদের অনুগ্রহের অধিকারী হইবেন।"

সুজা এই পত্র পাঠ করিয়া বজ্রাহত হইলেন। মহম্মদ বার বার করিয়া বলিলেন তিনি কখনই পিতার নিকটে অনুতাপ প্রকাশ করেন নাই। এ সমস্তই তাঁহার পিতার কৌশল। কিন্তু সুজার সন্দেহ দূর হইল না। সুজা তিন দিন ধরিয়া চিন্তা করিলেন, অবশেষে চতুর্থ দিনে কহিলেন "বৎস, আমাদের মধ্যে বিবা-

সের বন্ধন শিথিল হইয়াছে, অতএব আমি অনুরোধ করিতেছি তুমি তোমার স্ত্রীকে লইয়া প্রস্থান কর, নহিলে আমাদের মনে আর শান্তি থাকিবে না। আমার রাজকোষের দ্বার মুক্ত করিয়া দিলাম, শ্বশুরের উপহার স্বরূপ যত ইচ্ছা ধনরত্ন লইয়া যাও।"

মহম্মদ অশ্রু বিসর্জ্জন করিয়া বিদায় হইলেন। তাঁহার স্ত্রী তাঁহার সঙ্গে গেলেন।

সুজা কহিলেন "আর যুদ্ধ করিব না। চট্টগ্রামের বন্দর হইতে জাহাজ লইয়া মক্কায় চলিয়া যাইব।" বলিয়া ঢাকা ছাড়িয়া ছদ্মবেশে চলিয়া গেলেন।

---

## চতুশ্চত্বারিংশ পরিচ্ছেদ।

যে দুর্গে গোবিন্দমাণিক্য বাস করিতেন, একদিন বর্ষার অপরাহ্ণে সেই দুর্গের পথে এক জন ফকীর, সঙ্গে তিন বালক ও একজন প্রাপ্তবয়স্ক অনুচর লইয়া চলিয়াছেন। বালকদের অত্যন্ত ক্লান্ত দেখাইতেছে। বাতাস বেগে বহিতেছে এবং অবিশ্রাম বর্ষার ধারা পড়িতেছে। সকলের চেয়ে ছোট বালকটির বয়স চৌদ্দর অধিক হইবে না, সে শীতে কাঁপিতে কাঁপিতে কাতর স্বরে কহিল "পিতা, আর ত পারি না।" বলিয়া অধীর ভাবে কাঁদিতে লাগিল। ফকীর কিছু না বলিয়া নিশ্বাস ফেলিয়া তাহাকে বুকের কাছে টানিয়া লইলেন। বড় বালকটি ছোটকে তিরস্কার করিয়া কহিল "পথের মধ্যে এমন করিয়া কাঁদিয়া ফল কি?" চুপ্ কর্! অনর্থক পিতাকে কাতর করিস্ নে!" ছোট বালকটি তখন তাহার উচ্ছ্বসিত ক্রন্দন দমন করিয়া শান্ত হইল। মধ্যম বালকটি ফকীরকে জিজ্ঞাসা করিল "পিতা আমরা কোথায় যাইতেছি।

ফকীর কহিলেন "ঐ যে দুর্গের চূড়া দেখা যাইতেছে ঐ দুর্গে যাইতেছি।"

"ওখেনে কে আছে পিতা?"

"শুনিয়াছি কোথাকার একজন রাজা সন্ন্যাসী হইয়া ওখানে বাস করেন!"

"রাজা সন্ন্যাসী কেন হইল পিতা?"

ফকীর কহিল "জানি না বাছা। হইত তাঁহার আপনার সহোদর ভ্রাতা সৈন্য লইয়া তাঁহাকে একটা গ্রাম্য কুকুরের মত দেশ হইতে দেশান্তরে তাড়া করিয়াছে। রাজ্য ও সুখ সম্পৎ হইতে তাঁহাকে পথে বাহির করিয়া দিয়াছে। এখন হয়ত কেবল দারিদ্র্যের অন্ধকার ক্ষুদ্র গহ্বর ও সন্ন্যাসীর গেরুয়া বসন পৃথিবীর মধ্যে তাঁহার এক মাত্র লুকাইবার স্থান। আপনার ভ্রাতার বিদ্বেষ হইতে বিষদন্ত হইতে আর কোথাও রক্ষা নাই!"

বলিয়া ফকীর দৃঢ়রূপে আপন ওষ্ঠাধর চাপিয়া হৃদয়ের আবেগ দমন করিলেন। বড় ছেলেটি জিজ্ঞাসা করিল "পিতা, এই সন্ন্যাসী কোন্ দেশের রাজা ছিল।"

ফকীর কহিলেন "তাহা জানি না বাছা।"

"যদি আমাদের আশ্রয় না দেয়।"

"তবে আমরা বৃক্ষতলে শয়ন করিব। আর আমাদের স্থান কোথায়!"

সন্ধ্যার কিছু পূর্ব্বে দুর্গে সন্ন্যাসী ও ফকীরে দেখা হইল। উভয়েই উভয়কে দেখিয়া আশ্চর্য্য হইয়া গেলেন। গোবিন্দমাণিক্য চাহিয়া দেখিলেন ফকীরকে ফকীর বলিয়া বোধ হইল না, ক্ষুদ্র ক্ষুদ্র স্বার্থপর বাসনা হইতে হৃদয়কে প্রত্যাহরণ করিয়া একমাত্র বৃহৎ উদ্দেশ্যের মধ্যে স্থাপন করিলে মুখে যে একপ্রকার জ্বালাবিহীন বিমল জ্যোতি প্রকাশ পায় ফকীরের

মুখে তাহা দেখিতে পাইলেন না। ফকীর সর্ব্বদা সতর্কিত সচকিত। তাঁহার হৃদয়ের তৃষিত বাসনা সকল তাঁহার দুই জলন্ত নেত্র হইতে যেন অগ্নি পান করিতেছে। অধীর হিংসা তাঁহার দৃঢ়বদ্ধ ওষ্ঠাধর এবং দৃঢ়লগ্ন দন্তের মধ্যে বিফলে প্রতিহত হইয়া পুনরায় যেন হৃদয়ের অন্ধকার গহ্বরে প্রবেশ করিয়া আপনাকে আপনি দংশন করিতেছে। সঙ্গে তিন জন বালক, তাহাদের অত্যন্ত সুকুমার সুন্দর শ্রান্ত ক্লিষ্ট দেহ ও একপ্রকার গর্ব্বিত সঙ্কোচ দেখিয়া মনে হইল যেন তাহারা আজন্মকাল অতি সযত্নে সম্মানের শিকার উপরে তোলা ছিল এই প্রথম তাহাদের ভূমিতলে পদার্পণ। চলিতে গেলে যে চরণের অঙ্গুলিতে ধূলি লাগে ইহা যেন পূর্ব্বে তাহাদের প্রত্যক্ষ জানা ছিল না। পৃথিবীর এই ধূলিময় মলিন দারিদ্র্যে প্রতিপদে যেন পৃথিবীর উপরে তাহাদের ঘৃণা জন্মিতেছে। মছলন্দ ও মাটির প্রভেদ দেখিয়া প্রতিপদে তাহারা যেন পৃথিবীকে তিরস্কার করিতেছে। পৃথিবী যেন তাহাদেরই প্রতি বিশেষ আড়ি করিয়া আপনার বড় মছলন্দ খানা গুটাইয়া রাখিয়াছে। সকলেই যেন তাহাদের নিকটে অপরাধ করিতেছে। দরিদ্র যে ভিক্ষা করিবার জন্য তাহার মলিন বসন লইয়া তাহাদের কাছে ঘেঁসিতে সাহস করিতেছে এ কেবল তাহার স্পর্দ্ধা-ঘৃণ্য কুকুর পাছে কাছে আসে এই জন্ত লোকে যেমন খাদ্যখণ্ড দূর হইতে ছুঁড়িয়া দেয়, ইহারাও যেন তেমনি ক্ষুধার্ত্ত মলিন ভিক্ষুককে দেখিলে দূর হইতে মুখ ফিরাইয়া একমুঠা মুদ্রা অনায়াসে ফেলিয়া দিতে পারে। তাহাদের চক্ষে অধিকাংশ পৃথিবীর একপ্রকার যৎসামান্ত ভাব ও ছিন্নবস্ত্র অকিঞ্চনতা যেন কেবল একটা মস্ত বেয়াদবি। তাহারা যে পৃথিবীতে সুখী ও সম্মানিত হইতেছে না একেবল পৃথিবীর দোষ। গোবিন্দমাণিক্য যে ঠিক এতটা ভাবিয়াছিলেন তাহা নহে। তিনি লক্ষণ দেখিয়াই বুঝিয়াছিলেন যে, এই ফকীর, এ যে আপনার বাসনা সকল বিসর্জ্জন দিয়া স্বাধীন ও সুস্থ হইয়া জগতের কাজ করিতে বাহির হইয়াছে তাহা নহে, এ কেবল আপনার বাসনা তৃপ্ত হয় নাই বলিয়া রাগ করিয়া সমস্ত জগতের প্রতি বিমুখ হইয়া বাহির হইয়াছে। তিনি যাহা চান তাহাই তাঁহার পাওনা এইরূপ ফকীরের বিশ্বাস, এবং জগৎ তাঁহার নিকটে যাহা চায় তাহা সুবিধামত দিলেই চলিবে এবং না দিলেও কোন ক্ষতি নাই। ঠিক এই বিশ্বাস অনুসারে কাজ হয় নাই বলিয়া তিনি জগৎকে একঘোরে করিয়া বাহির হইয়া পড়িয়াছেন।

গোবিন্দমাণিক্যকে দেখিয়া ফকীরের রাজা বলিয়াও মনে হইল সন্ন্যাসী বলিয়াও বোধ হইল। তিনি ঠিক এরূপ আশা করেন নাই। তিনি মনে করিয়াছিলেন হয় একটা লম্বোদর পাগড়ীপরা স্ফীত মাংসপিণ্ড দেখিবেন নয় ত একটা দীনবেশধারী মলিন সন্ন্যাসী অর্থাৎ ভস্মাচ্ছাদিত ধূলিশয্যাশায়ী উদ্ধত স্পর্দ্ধা দেখিতে পাইবেন। কিন্তু দুয়ের মধ্যে কোনটাই দেখিতে পাইলেন না। গোবিন্দমাণিক্যকে দেখিয়া বোধ হইল তিনি যেন সমস্ত ত্যাগ করিয়াছেন, তবু যেন সমস্তই তাঁহারই। তিনি কিছুই চান না বলিয়াই যেন পাইয়াছেন—তিনি আপনাকে দিয়াছেন বলিয়া পাইয়াছেন। তিনি যেমন আত্মসমর্পণ করিয়াছেন তেমনি সমস্ত জগৎ আপন ইচ্ছায় তাঁহার নিকটে ধরা দিয়াছে। কোন প্রকার আড়ম্বর নাই বলিয়া তিনি রাজা, এবং সমস্ত সংসারের নিতান্ত নিকটবর্ত্তী হইয়াছেন বলিয়া তিনি সন্ন্যাসী। এই জন্য

তাঁহাকে রাজাও সাজিতে হয় নাই, সন্ন্যাসীও সাজিতে হয় নাই।

রাজা তাঁহার অতিথিদিগকে সযত্নে সেবা করিলেন। তাঁহারা তাঁহার সেবা পরম অবহেলার সহিত গ্রহণ করিলেন। ইহাতে যেন তাঁহাদের সম্পূর্ণ অধিকার ছিল। তাঁহাদের আরামের জন্য কি কি দ্রব্য আবশ্যক তাহাও রাজাকে জানাইয়া দিলেন। রাজা বড় ছেলেটিকে স্নেহের সহিত জিজ্ঞাসা করিলেন "পথশ্রমে অত্যন্ত শ্রান্তিবোধ হইয়াছে কি?"

বালক তাহার ভালরূপ উত্তর না দিয়া ফকীরের কাছে ঘেঁসিয়া বসিল। রাজা তাহাদের দিকে চাহিয়া ঈষৎ হাসিয়া কহিলেন, "তোমাদের এই সুকুমার শরীর ত পথে চলিবার জন্য নহে। তোমরা আমার এই দুর্গে বাস কর আমি তোমাদিগকে যত্ন করিয়া রাখিব।"

রাজার এই কথার উত্তর দেওয়া উচিত কি না এবং এই সকল লোকদের সহিত ঠিক কিরূপ ভাবে ব্যবহার করা কর্ত্তব্য তাহা বালকেরা ভাবিয়া পাইল না—তাহারা ফকীরের অধিকতর কাছে ঘেঁসিয়া বসিল, যেন মনে করিল কোথাকার এই ব্যক্তি মলিন হাত বাড়াইয়া তাহাদিগকে এখনই আত্মসাৎ করিতে আসিতেছে।

ফকীর গম্ভীর হইয়া বলিলেন "আচ্ছা, আমরা কিছুকাল তোমার এই দুর্গে বাস করিতে পারি।" রাজাকে যেন অনুগ্রহ করিলেন। মনে মনে কহিলেন "আমি কে তাহা যদি জানিতে তবে এই অনুগ্রহে তোমার আর আনন্দের সীমা থাকিত না।"

তিনটি বালককে রাজা কিছুতেই পোষ মানাইতে পারিলেন না। এবং ফকীর নিতান্ত যেন নির্লিপ্ত হইয়া রহিলেন।

ফকীর গোবিন্দমাণিক্যকে জিজ্ঞাসা করিলেন "শুনিয়াছি তুমি এককালে রাজা ছিলে; কোথাকার রাজা?"

গোবিন্দমাণিক্য কহিলেন "ত্রিপুরার।"

শুনিয়া বালকেরা তাঁহাকে অত্যন্ত ছোট বিবেচনা করিল। তাহারা কোন কালে ত্রিপুরার নাম শুনে নাই। কিন্তু ফকীর ঈষৎ বিচলিত হইয়া উঠিলেন। আবার জিজ্ঞাসা করিলেন "তোমার রাজত্ব গেল কি করিয়া?"

গোবিন্দমাণিক্য কিছুক্ষণ চুপ করিয়া রহিলেন। অবশেষে কহিলেন "বাঙ্গালার নবাব শা সুজা আমাকে রাজ্য হইতে নির্ব্বাসিত করিয়া দিয়াছেন।" নক্ষত্ররায়ের কোন কথা বলিলেন না।

এই কথা শুনিয়া বালকেরা সকলে চমকিয়া উঠিয়া ফকীরের মুখের দিকে চাহিল। ফকীরের মুখ যেন বিবর্ণ হইয়া গেল। তিনি সহসা বলিয়া ফেলিলেন "এ সকল বুঝি তোমার ভাইয়ের কাজ! তোমার ভাই বুঝি তোমাকে রাজ্য হইতে তাড়া করিয়া সন্ন্যাসী করিয়াছে!"

রাজা আশ্চর্য্য হইয়া গেলেন কহিলেন "তুমি এত সংবাদ কোথায় পাইলে সাহেব!" পরে মনে করিলেন "আশ্চর্য্যের বিষয় কিছুই নাই, কাহারো নিকট হইতে শুনিয়া থাকিবেন।"

ফকীর তাড়াতাড়ি কহিলেন "আমি কিছুই জানি না। আমি কেবল অনুমান করিতেছি।"

রাত্রি হইলে সকলে শয়ন করিতে গেলেন। সে রাত্রে ফকীরের আর ঘুম হইল না। জাগিয়া দুঃস্বপ্ন দেখিতে লাগিলেন এবং প্রত্যেক শব্দে চমকিয়া উঠিলেন।

পরদিন ফকীর গোবিন্দমাণিক্যকে কহিলেন "বিশেষ প্রয়োজন বশতঃ এখানে আর থাকা হইল না। আমরা আজ বিদায় হই।"

গোবিন্দমাণিক্য কহিলেন "বালকেরা পথের কষ্টে শ্রান্ত হইয়া পড়িয়াছে, উহাদিগকে

আর কিছুকাল বিশ্রাম করিতে দিলে ভাল হয়।"

বালকেরা কিছু বিরক্ত হইল—তাহাদের মধ্যে সর্ব্বজ্যেষ্ঠটি ফকীরের দিকে চাহিয়া কহিল—"আমরা কিছু নিতান্ত শিশু না, যখন আবশ্যক তখন অনায়াসে কষ্ট সহ্য করিতে পারি।" গোবিন্দমাণিক্যের নিকট হইতে তাহারা স্নেহ গ্রহণ করিতে প্রস্তুত নহে। গোবিন্দমাণিক্য আর কিছু বলিলেন না।

ফকীর যখন যাত্রার উদ্যোগ করিতেছেন, এমন সময়ে দুর্গে আর একজন অতিথি আগমন করিলেন। তাঁহাকে দেখিয়া রাজা ও ফকীর ভয়ে আশ্চর্য্য হইয়া গেলেন। ফকীর কি করিবেন ভাবিয়া পাইলেন না। রাজা তাঁহার অতিথিকে প্রণাম করিলেন। অতিথি আর কেহ নহেন রঘুপতি। রঘুপতি রাজার প্রণাম গ্রহণ করিয়া কহিলেন "জয় হোক্।"

রাজা কিঞ্চিৎ ব্যস্ত হইয়া জিজ্ঞাসা করিলেন "নক্ষত্রের নিকট হইতে আসিতেছ ঠাকুর? বিশেষ কোন সংবাদ আছে?"

রঘুপতি কহিলেন "নক্ষত্ররায় ভাল আছেন তাঁহার জন্য ভাবিবেন না।" আকাশের দিকে হাত তুলিয়া কহিলেন "আমাকে জয়সিংহ তোমার কাছে পাঠাইয়া দিয়াছে। সে বাঁচিয়া নাই। তাহার ইচ্ছা আমি সাধন করিব নহিলে আমার শান্তি নাই। তোমার কাছে থাকিয়া তোমার সঙ্গী হইয়া তোমার সকল কার্য্যে আমি যোগ দিব।"

রাজা প্রথমে রঘুপতির ভাব কিছু বুঝিতে পারিলেনা। তিনি একবার মনে করিলেন—রঘুপতি বুঝি পাগল হইয়া থাকিবেন। রাজা চুপ করিয়া রহিলেন।

রঘুপতি কহিলেন আমি সমস্ত দেখিয়াছি কিছুতেই সুখ নাই। হিংসা করিয়া সুখ নাই, আধিপত্য করিয়া সুখ নাই, তুমি যে পথ অবলম্বন করিয়াছ তাহাতেই সুখ। আমি তোমার পরম শত্রুতা করিয়াছি, আমি তোমাকে হিংসা করিয়াছি, তোমাকে আমার কাছে বলি দিতে চাহিয়াছিলাম, আজ আমাকে তোমার কাছে সম্পূর্ণ ত্যাগ করিতে আসিয়াছি।"

গোবিন্দমাণিক্য কহিলেন "ঠাকুর তুমি আমার পরম উপকার করিয়াছ, আমার শত্রু আমার ছায়ার মত আমার সঙ্গে সঙ্গেই লিপ্ত হইয়াছিল, তাহার হাত হইতে তুমি আমাকে পরিত্রাণ করিয়াছ।"

রঘুপতি সে কথায় বড় একটা কাণ না দিয়া কহিলেন "মহারাজ, আমি জগতের রক্তপাত করিয়া যে পিশাচীকে এতকাল সেবা করিয়া আসিয়াছি, সে অবশেষে আমারই হৃদয়ের সমস্ত রক্ত শোষণ করিয়া পান করিয়াছে। সেই শোণিতপিপাসী জড়তা মূঢ়তাকে আমি দূর করিয়া আসিয়াছি, সে এখন মহারাজের রাজ্যের দেবমন্দিরে নাই, এখন সে রাজসভায় প্রবেশ করিয়া সিংহাসনে চড়িয়া বসিয়াছে।"

রাজা কহিলেন "দেবমন্দির হইতে যদি সে দূর হয় ত ক্রমে মানবের হৃদয় হইতেও দূর হইতে পারিবে।"

পশ্চাৎ হইতে একটি পরিচিত স্বর কহিল "না মহারাজ, মানব হৃদয়ই প্রকৃত মন্দির, সেইখানেই খড়্গ শাণিত হয় এবং সেইখানেই শত সহস্র নরবলি হয়। দেবমন্দিরে তাহার সামান্য অভিনয় হয় মাত্র।"

রাজা সচকিত হইয়া ফিরিয়া দেখিলেন সহাস্য সৌম্যমূর্ত্তি বিল্বন। তাঁহাকে প্রণাম করিয়া রুদ্ধকণ্ঠে বলিলেন "আজ আমার কি আনন্দ!"

বিল্বন কহিলেন "মহারাজ আপনাকে জয় করিয়াছেন বলিয়া সকলকেই জয় করিয়াছেন।"

তাই আজ আপনার দ্বারে শত্রুমিত্র সকলে একত্র হইয়াছে।

ফকীর অগ্রসর হইয়া কহিলেন "মহারাজ, আমিও তোমার শত্রু আমিও তোমার হাতে ধরা দিলাম।" রঘুপতির দিকে অঙ্গুলি নির্দ্দেশ করিয়া কহিলেন "এই ব্রাহ্মণ ঠাকুর আমাকে জানেন। আমিই সুজা, বাঙ্গালার নবাব, আমিই তোমাকে বিনাপরাধে নির্ব্বাসিত করিয়াছি এবং সে পাপের শাস্তিও পাইয়াছি —আমার ভ্রাতার হিংসা আজ পথে পথে আমার অনুসরণ করিতেছে, আমার রাজ্যে আমার আর দাঁড়াইবার স্থান নাই। ছদ্মবেশে আমি আর থাকিতে পারি না, তোমার কাছে সম্পূর্ণ আত্মসমর্পণ করিয়া আমি বাঁচিলাম।"

তখন রাজা ও নবাব উভয়ে কোলাকুলি করিলেন, রাজা কেবলমাত্র কহিলেন "আমার কি সৌভাগ্য!"

রঘুপতি কহিলেন "মহারাজ, তোমার সহিত শত্রুতা করিলেও লাভ আছে। তোমার শত্রুতা করিতে গিয়াই তোমার কাছে ধরা পড়িয়াছি, নহিলে কোন কালে তোমাকে জানিতাম না।"

বিল্বন হাসিয়া কহিলেন "যেমন ফাঁসের মধ্যে পড়িয়া ফাঁস ছিঁড়িতে গিয়া গলায় আরও অধিক বাধিয়া যায়!"

রঘুপতি কহিলেন "আমার আর দুঃখ নাই —আমি শান্তি পাইয়াছি।"

বিল্বন কহিলেন "শান্তি সুখ আপনার মধ্যেই আছে কেবল জানিতে পাই না। ভগবান্ এ যেন মাটির হাঁড়িতে অমৃত রাখিয়াছেন, অমৃত আছে বলিয়া কাহারও বিশ্বাস হয় না। আঘাত লাগিয়া হাঁড়ি ভাঙ্গিলে তবে অনেক সময়ে সুধার আস্বাদ পাই। হায় হায়, এমন জিনিষও এমন জায়গায় থাকে!"

এমন সময়ে একটা অভ্রভেদী হো হো শব্দ উঠিল। দেখিতে দেখিতে দুর্গের মধ্যে ছোট বড় নানাবিধ ছেলে আসিয়া পড়িল। রাজা বিল্বনকে কহিলেন "এই দেখ ঠাকুর আমার ধ্রুব।" বলিয়া ছেলেদের দেখাইয়া দিলেন।

বিল্বন কহিলেন "যাহার প্রসাদে তুমি এতগুলি ছেলে পাইয়াছ সেও তোমাকে ভোলে নাই, তাহাকেও আনিয়া দিই।" বলিয়া বাহিরে গেলেন। কিঞ্চিৎ বিলম্বে ধ্রুবকে কোলে করিয়া রাজার কোলে দিলেন।

রাজা তাহাকে বুকে চাপিয়া ধরিয়া ডাকিলেন "ধ্রুব।"

ধ্রুব কিছুই বলিল না, গম্ভীর ভাবে নীরবে রাজার কাঁধে মাথা দিয়া পড়িয়া রহিল। বহুদিন পরে প্রথম মিলনে বালকের ক্ষুদ্র হৃদয়ের মধ্যে যেন এক প্রকার অস্ফুট অভিমান ও লজ্জার উদয় হইল। রাজাকে জড়াইয়া মুখ লুকাইয়া রহিল।

রাজা বলিলেন "আর সব হইল, কেবল নক্ষত্র আমাকে ভাই বলিল না।"

সুজা তীব্রভাবে কহিলেন "মহারাজ, আর সকলেই অতি সহজেই ভাইয়ের মত ব্যবহার করে কেবল নিজের ভাই করে না।"

সুজার হৃদয় হইতে এখনও শেল উৎপাটিত হয় নাই।

---

# উপসংহার।

এইখানে বলা আবশ্যক তিনটি বালক সুজার তিন ছদ্মবেশী কন্যা। সুজা মক্কা যাইবার উদ্দেশে চট্টগ্রাম বন্দরে গিয়াছিলেন। কিন্তু দুর্ভাগ্যক্রমে গুরুতর বর্ষার প্রাদুর্ভাবে একখানিও জাহাজ পাইলেন না। অবশেষে হতাশ হইয়া ফিরিয়া আসিবার পথে গোবিন্দমাণিক্যের সহিত দুর্গে দেখা হয়। কিছুদিন দুর্গে বাস করিয়া সুজা সংবাদ পাইলেন এখনও সম্রাট-সৈন্য তাঁহাকে সন্ধান করিতেছে। গোবিন্দমাণিক্য যানাদি ও বিস্তর অনুচর সমেত তাঁহার বন্ধু আরাকানপতির নিকটে তাঁহাকে প্রেরণ করেন। যাইবার সময় সুজা তাঁহাকে বহুমূল্য তরবারি উপহার স্বরূপ দান করেন।

ইতিমধ্যে রাজা, রঘুপতি ও বিল্বনে মিলিয়া সমস্ত গ্রামকে যেন সচেতন করিয়া তুলিলেন। রাজার দুর্গ সমস্ত গ্রামের প্রাণ হইয়া উঠিল।

এইরূপে ছয় বৎসর কাটিয়া গেলে ছত্রমাণিক্যের মৃত্যু হইল। গোবিন্দমাণিক্যকে সিংহাসনে ফিরাইয়া লইবার জন্য ত্রিপুরা হইতে দূত আসিল।

গোবিন্দমাণিক্য প্রথমে বলিলেন "আমি রাজ্যে ফিরিব না।"

বিল্বন কহিলেন "সে হইবে না মহারাজ। ধর্ম্ম যখন স্বয়ং দ্বারে আসিয়া আহ্বান করিতেছেন তখন তাঁহাকে অবহেলা করিবেন না।"

রাজা তাঁহার ছাত্রদের দিকে চাহিয়া কহিলেন "আমার এতদিনকার আশা অসমাপ্ত এতদিনকার কার্য্য অসম্পূর্ণ রহিবে?"

বিল্বন কহিলেন "এখানে তোমার কার্য্য আমি করিব।" রাজা কহিলেন "তুমি যদি এখানে থাক তাহা হইলে আমার সেখানকার কার্য্য অসম্পূর্ণ হইবে।"

বিল্বন কহিলেন "না মহারাজ, এখন আমাকে আর তোমার আবশ্যক নাই। তুমি এখন আপনার প্রতি আপনি সম্পূর্ণ নির্ভর করিতে পার। আমি যদি সময় পাই ত মাঝে মাঝে তোমার সহিত সাক্ষাৎ করিতে যাইব।"

রাজা ধ্রুবকে সঙ্গে লইয়া রাজ্যে প্রবেশ করিলেন। ধ্রুব এখন আর নিতান্ত ক্ষুদ্র নহে। সে বিল্বনের প্রসাদে সংস্কৃত ভাষা শিক্ষা করিয়া শাস্ত্র অধ্যয়নে মন দিয়াছে। রঘুপতি পুনর্ব্বার পৌরোহিত্য গ্রহণ করিলেন। এবার মন্দিরে আসিয়া যেন মৃত জয়সিংহকে পুনর্ব্বার জীবিতভাবে প্রাপ্ত হইলেন।

এদিকে বিশ্বাসঘাতক আরাকানপতি সুজাকে হত্যা করিয়া তাঁহার সর্ব্বকনিষ্ঠ কন্যাকে বিবাহ করেন। "দুর্ভাগা সুজার প্রতি আরাকানপতির নৃশংসতা স্মরণ করিয়া গোবিন্দমাণিক্য দুঃখ করিতেন। সুজার নাম চিরস্মরণীয় করিবার জন্য তিনি তরবারের বিনিময়ে বহুতর অর্থ দ্বারা কুমিল্লা নগরীতে একটি উৎকৃষ্ট মস্‌জিদ প্রস্তুত করাইয়াছিলেন। তাহা অদ্যাপি সুজা-মস্‌জিদ্ বলিয়া বর্ত্তমান আছে।

গোবিন্দমাণিক্যের যত্নে মেহেরকুল আবাদ হইয়াছিল। তিনি ব্রাহ্মণগণকে বিস্তর ভূমি তাম্রপত্রে সনন্দ লিখিয়া দান করেন। মহারাজ গোবিন্দ কুমিল্লার দক্ষিণে বাতিসা গ্রামে একটি দীর্ঘিকা খনন করাইয়াছিলেন। তিনি অনেক সৎকার্য্যের অনুষ্ঠান করিতেছিলেন, কিন্তু সম্পন্ন করিতে পারেন নাই। এই জন্য অনুতাপ করিয়া ১৬৬৯ খৃঃ অব্দে মানবলীলা সম্বরণ করেন।"*

সমাপ্ত।

* শেষ দুই পারাগ্রাফ শ্রীযুক্ত বাবু কৈলাসচন্দ্র সিংহ প্রণীত ত্রিপুরার ইতিহাস হইতে উদ্ধৃত

# নষ্টনীড়।

## প্রথম পরিচ্ছেদ।

—•—

ভূপতির কাজ করিবার কোন দরকার ছিল না। তাঁহার টাকা যথেষ্ট ছিল, এবং দেশটাও গরম। কিন্তু গ্রহবশতঃ তিনি কাজের লোক হইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন! এই জন্য তাঁহাকে একটা ইংরাজি খবরের কাগজ বাহির করিতে হইল। ইহার পরে সময়ের দীর্ঘতার জন্য তাঁহাকে আর বিলাপ করিতে হয় নাই।

ছেলেবেলা হইতেই তাঁহার ইংরাজি লিখিবার এবং বক্তৃতা দিবার সখ ছিল। কোন প্রকার প্রয়োজন না থাকিলেও ইংরাজি খবরের কাগজে তিনি চিঠি লিখিতেন, এবং বক্তব্য না থাকিলেও সভাস্থলে দুকথা না বলিয়া ছাড়িতেন না।

তাঁহার মত ধনী লোককে দলে পাইবার জন্য রাষ্ট্রনৈতিক দলপতিরা অজস্র স্তুতিবাদ করাতে নিজের ইংরাজি রচনাশক্তি সম্বন্ধে তাঁহার ধারণা যথেষ্ট পরিপুষ্ট হইয়া উঠিয়াছিল।

অবশেষে তাঁহার উকীল শ্যালক উমাপতি ওকালতি ব্যবসায়ে হতোদ্যম হইয়া ভগিনীপতিকে কহিল, ভূপতি তুমি একটা ইংরাজি খবরের কাগজ বাহির কর! তোমার যে রকম অসাধারণ ইত্যাদি।

ভূপতি উৎসাহিত হইয়া উঠিল। পরের কাগজে পত্র প্রকাশ করিয়া গৌরব নাই,— নিজের কাগজে স্বাধীন কলমটাকে পূরাদমে ছুটাইতে পারিবে। ভাগিনীপতিকে সহকারী করিয়া নিতান্ত অল্প বয়সেই ভূপতি সম্পাদকের গদীতে আরোহণ করিল।

অল্প বয়সে সম্পাদকী নেশা এবং রাজনৈতিক নেশা অত্যন্ত জোর করিয়া ধরে। ভূপ-

তিকে মাতাইয়া তুলিবার লোকও ছিল অনেক।

এইরূপে সে যতদিন কাগজ লইয়া ভোর হইয়াছিল, ততদিনে তাহার বালিকা বধূ চারুলতা ধীরে ধীরে যৌবনে পদার্পণ করিল। খবরের কাগজের সম্পাদক এই মস্ত খবরটি ভাল করিয়া টের পাইল না। ভারত গবর্ণমেণ্টের সীমান্ত নীতি ক্রমশই স্ফীত হইয়া সংযমের বন্ধন বিদীর্ণ করিবার দিকে যাইতেছে ইহাই তাহার প্রধান লক্ষ্যের বিষয় ছিল।

ধনী গৃহে চারুলতার কোন কর্ম্ম ছিল না। ফলপরিণামহীন ফুলের মত পরিপূর্ণ অনাবশ্যকতার মধ্যে পরিস্ফুট হইয়া উঠাই তাহার চেষ্টাশূন্য দীর্ঘ দিনরাত্রির একমাত্র কাজ ছিল। তাহার কোন অভাব ছিল না।

এমন অবস্থার সুযোগ পাইলে বধূ স্বামীকে লইয়া অত্যন্ত বাড়াবাড়ি করিয়া থাকে, দাম্পত্য লীলার সীমান্ত নীতি সংসারের সমস্ত সীমা লঙ্ঘন করিয়া সময় হইতে অসময়ে এবং বিহিত হইতে অবিহিতে গিয়া উত্তীর্ণ হয়। চারুলতার সে সুযোগ ছিল না। কাগজের আবরণ ভেদ করিয়া স্বামীকে অধিকার করা তাহার পক্ষে দুরূহ হইয়াছিল।

যুবতী স্ত্রীর প্রতি মনোযোগ আকর্ষণ করিয়া কোন আত্মীয়া তাহাকে ভর্ৎসনা করিলে ভূপতি একবার সচেতন হইয়া কহিল—তাইত চারুর একজন কেউ সঙ্গিনী থাকা উচিত, ও বেচারার কিছুই করিবার নাই।

শ্যালক উমাপতিকে কহিল—তোমার স্ত্রীকে আমাদের এখানে আনিয়া রাখ না—সমবয়সী স্ত্রীলোক কেহ কাছে নাই চারুর নিশ্চয়ই ভারি ফাঁকা ঠেকে।

স্ত্রীসঙ্গের অভাবই চারুর পক্ষে অত্যন্ত শোকাবহ সম্পাদক এইরূপ বুঝিল এবং শ্যালক-জায়া মন্দাকিনীকে বাড়িতে আনিয়া সে নিশ্চিন্ত হইল।

যে সময়ে স্বামী স্ত্রী, প্রেমোন্মেষের প্রথম অরুণালোকে পরস্পরের কাছে অপরূপ মহিমায় চিরনূতন বলিয়া প্রতিভাত হয় দাম্পত্যের সেই স্বর্ণপ্রভামণ্ডিত প্রত্যূষকাল অচেতন অবস্থায় কখন অতীত হইয়া গেল কেহ জানিতে পারিল না। নূতনত্বের স্বাদ না পাইয়াই উভয়ে উভয়ের কাছে পুরাতন পরিচিত অভ্যস্ত হইয়া গেল।

লেখা পড়ার দিকে চারুলতার একটা স্বাভাবিক ঝোঁক ছিল বলিয়া তাহার দিনগুলা নিতান্ত বোঝা হইয়া উঠে নাই। সে নিজের চেষ্টায় নানাকৌশলে পড়িবার বন্দোবস্ত করিয়া লইয়াছিল। ভূপতির পিস্তুত ভাই অমল থার্ড ইয়ারে পড়িতেছিল, চারুলতা তাহাকে ধরিয়া পড়া করিয়া লইত, এই কর্ম্মটুকু আদায় করিয়া লইবার জন্ম অমলের অনেক আবদার তাহাকে সহ্য করিতে হইত। তাহাকে প্রায়ই হোটেলে খাইবার খোরাকী এবং ইংরাজি সাহিত্যগ্রন্থ কিনিবার খরচা যোগাইতে হইত। অমল মাঝে মাঝে বন্ধুদের নিমন্ত্রণ করিয়া খাওয়াইত, সেই যজ্ঞ সমাধার ভার গুরুদক্ষিণার স্বরূপ চারুলতা নিজে গ্রহণ করিত। ভূপতি চারুলতার প্রতি কোন দাবী করিত না, কিন্তু সামান্য একটু পড়াইয়া পিস্তুত ভাই অমলের দাবীর অন্ত ছিল না। তাহা লইয়া চারুলতা প্রায় মাঝে মাঝে কৃত্রিম কোপ এবং বিদ্রোহ প্রকাশ করিত; কিন্তু কোন একটা লোকের কোন কাজে আসা এবং স্নেহের উপদ্রব সহ্য করা তাহার পক্ষে অত্যাবশ্যক হইয়া উঠিয়াছিল।

অমল কহিল, বৌঠান, আমাদের কালেজের রাজবাড়ির জামাই বাবু রাজ অন্তঃপুরের খাস্ হাতের বুননি কার্পেটের জুতো পরে

আসে, আমার ত সহ্য হয় না,—এক যোড়া কার্পেটের জুতো চাই, নইলে কোন মতেই পদমর্য্যাদা রক্ষা করতে পারচিনে!

চারু। হাঁ, তাই বই কি! আমি বসে বসে তোমার জুতো সেলাই করে মরি! দাম দিচ্চি বাজার হতে কিনে আনগে যাও!

অমল বলিল— সেটি হচ্চে না!

চারু জুতা সেলাই করিতে জানে না, এবং অমলের কাছে সে কথা স্বীকার করিতেও চাহে না। অমল চায় সংসারে সেই একমাত্র প্রার্থীর প্রার্থনা রক্ষা না করিয়া সে থাকিতে পারে না। অমল যে সময় কালেজে যাইত সেই সময়ে সে লুকাইয়া বহু যত্নে কার্পেটের শেলাই শিখিতে লাগিল। এবং অমল নিজে যখন তাহার জুতার দরবার সম্পূর্ণ ভুলিয়া বসিয়াছে এমন সময় এক দিন সন্ধ্যাবেলায় তাহাকে নিমন্ত্রণ করিল।

গ্রীষ্মের সময় ছাদের উপর আসন করিয়া অমলের আহারের জায়গা করা হইয়াছে। বালি উড়িয়া পড়িবার ভয়ে পিতলের ঢাকনায় থালা ঢাকা রহিয়াছে। অমল কালেজের বেশ পরিত্যাগ করিয়া মুখ ধুইয়া ফিট্‌ফাট্ হইয়া আসিয়া উপস্থিত হইল।

অমল আসনে বসিয়া ঢাকা খুলিল দেখিল। থালায় এক যোড়া নূতন বাঁধানো পশমের জুতা সাজানো রহিয়াছে! চারুলতা উচ্চৈঃস্বরে হাসিয়া উঠিল।

জুতা পাইয়া অমলের আশা আরো বাড়িয়া উঠিল। এখন গলাবন্ধ চাই, রেশমের রুমালে ফুলকাটা পাড় শেলাই করিয়া দিতে হইবে, তাহার বাহিরের ঘরে বসিবার বড় কেদারায় তেলের দাগ নিবারণের জন্ত একটা কাজ করা আবরণ আবশুক।

প্রত্যেকবারেই চারুলতা আপত্তি প্রকাশ করিয়া কলহ করে এবং প্রত্যেকবারেই বহু যত্নে বহু স্নেহে সৌখীন অমলের সখ মিটাইয়া দেয়! অমল মাঝে মাঝে জিজ্ঞাসা করে, বৌঠান কত দূর হইল।

চারুলতা মিথ্যা করিয়া বলে, কিছুই হয় নি! কখনো বলে, সে আমার মনেই ছিল না।

কিন্তু অমল ছাড়িবার পাত্র নয়! প্রতিদিন স্মরণ করাইয়া দেয় এবং আবদার করে। নাছোড়বান্দা অমলের সেই সকল উপদ্রব উদ্রেক করাইয়া দিবার জন্তই চারু ঔদাসীন্ত প্রকাশ করিয়া বিরোধের সৃষ্টি করে এবং হঠাৎ এক দিন তাহার প্রার্থনা পূরণ করিয়া দিয়া কৌতুক দেখে।

ধনীর সংসারে চারুকে আর কাহারো জন্ত কিছুই করিতে হয় না—কেবল অমল তাহাকে কাজ না করাইয়া ছাড়ে না। এই সকল ছোট খাট সখের খাটুনিতেই তাহার হৃদয়বৃত্তির চর্চ্চা এবং চরিতার্থতা হইত।

ভূপতির অন্তঃপুরে যে একখণ্ড জমি পড়িয়া ছিল তাহাকে বাগান বলিলে অনেকটা অত্যুক্তি করা হয়। সেই বাগানের প্রধান বনস্পতি ছিল একটা বিলাতী আমড়া গাছ।

এই ভূখণ্ডের উন্নতি সাধনের জন্ত চারু এবং অমলের মধ্যে একটা কমিটি বসিয়াছে। উভয়ে মিলিয়া কিছুদিন হইতে ছবি আঁকিয়া প্ল্যান করিয়া মহা উৎসাহে এই জমিটার উপরে একটা বাগানের কল্পনা ফলাও করিয়া তুলিয়াছে।

অমল বলিল, বৌঠান, আমাদের এই বাগানে সেকালের রাজকন্তার মত তোমাকে নিজের হাতে গাছে জল দিতে হবে।

চারু কহিল, আর ঐ পশ্চিমের কোণটাতে একটা কুঁড়ে তৈরি করে নিতে হবে, হরিণের বাচ্ছা থাক্‌বে।

অমল কহিল, আর একটি ছোটখাট ঝিলের মত করতে হবে তাতে হাঁস চর্‌বে।

চারু সে প্রস্তাবে উৎসাহিত হইয়া কহিল, আর তাতে নীলপদ্ম দেব, আমার অনেক দিন থেকে নীলপদ্ম দেখবার সাধ আছে।

অমল কহিল, সেই ঝিলের উপর একটি সাঁকো বেঁধে দেওয়া যাবে, আর ঘাটে একটি বেশ ছোট ডিঙ্গি থাক্‌বে।

চারু কহিল, ঘাট অবশ্য সাদা মার্ব্বেলের হবে!

অমল পেন্সিল কাগজ লইয়া রুল কাটিয়া কম্পাস ধরিয়া মহা আড়ম্বরে বাগানের একটা ম্যাপ আঁকিল।

উভয়ে মিলিয়া দিনে দিনে কল্পনার সংশোধন পরিবর্ত্তন করিতে করিতে বিশ পঁচিশখানা নূতন ম্যাপ্ আঁকা হইল।

ম্যাপ্ খাড়া হইলে কত খরচ হইতে পারে তাহার একটা এষ্টিমেট তৈরি হইতে লাগিল। প্রথমে সংকল্প ছিল,—চারু নিজের বরাদ্দ মাসহারা হইতে ক্রমে ক্রমে বাগান তৈরি করিয়া তুলিবে, ভূপতি ত বাড়িতে কোথায় কি হইতেছে তাহা চাহিয়া দেখে না, বাগান তৈরি হইলে তাহাকে সেখানে নিমন্ত্রণ করিয়া আশ্চর্য্য করিয়া দিবে ; সে মনে করিবে আলাদিনের প্রদীপের সাহায্যে জাপান দেশ হইতে একটা অস্তি বাগান তুলিয়া আনা হইয়াছে!

কিন্তু এষ্টিমেট যথেষ্ট কম করিয়া ধরিলেও চারুর সঙ্গতিতে কুলায় না। অমল তখন পুনরায় ম্যাপ পরিবর্ত্তন করিতে বসিল। কহিল —তা হলে বৌঠান, ঐ ঝিলটা বাদ দেওয়া যাক্।

চারু কহিল, না না দিদি ঝিল বাদ দিলে কিছুতেই চল্‌বে না, ওতে আমার নীলপদ্ম থাক্‌বে।

অমল কহিল, তোমার হরিণের ঘরে টালির ছাদ নাই দিলে। ওটা অমনি একটা সাদা সিধে খোড়ো চাল করলেই হবে।

চারু অত্যন্ত রাগ করিয়া কহিল—তাহলে আমার ও ঘরে দরকার নেই—ও থাক্!

মরিশস্ হইতে লবঙ্গ, কর্ণাট হইতে চন্দন এবং সিংহল হইতে দারচিনির চারা আনাইবার প্রস্তাব ছিল, অমল তাহার পরিবর্ত্তে মাণিকতলা হইতে সাধারণ দিশি ও বিলাতী গাছের নাম করিতেই চারু মুখ ভার করিয়া বসিল, কহিল তা'হলে আমার বাগানে কাজ নেই!

এষ্টিমেট কমাইবার এরূপ প্রথা নয়। এষ্টিমেটের সঙ্গে সঙ্গে কল্পনাকে খর্ব্ব করা চারুর পক্ষে অসাধ্য এবং অমল মুখে যাহাই বলুক্ তাহারও সেটা রুচিকর নয়।

অমল কহিল—তবে বৌঠান তুমি দাদার কাছে বাগানের কথাটা পাড়—তিনি নিশ্চয় টাকা দেবেন।

চারু কহিল—না, তাঁকে বল্লে মজা কি হল। আমরা দুজনে বাগান তৈরি করে তুল্‌ব। তিনি ত সাহেব বাড়িতে ফরমাস দিয়ে ইডেন্ গার্ডেন্ বানিয়ে দিতে পারেন—তা'হলে আমাদের প্লানের কি হবে?

আমড়া গাছের ছায়ায় বসিয়া চারু এবং অমল অসাধ্য সংকল্পের কল্পনাসুখ বিস্তার করিতেছিল। চারুর ভাজ মন্দা দোতলা হইতে ডাকিয়া কহিল, এত বেলায় বাগানে তোরা কি করচিস্?

চারু কহিল, পাকা আমড়া খুঁজ্‌চি।

লুব্ধ মন্দা কহিল, পাস্ যদি আমার জন্মে আনিস্।

চারু হাসিল, অমল হাসিল। তাহাদের সমস্ত সঙ্কল্পগুলির প্রধান সুখ এবং গৌরব এই ছিল যে, সেগুলি তাহাদের দুজনের মধ্যেই

বদ্ধ। মন্দার আর যা কিছু গুণ থাক্ কল্পনা ছিল না, সে এ সকল প্রস্তাবের রস গ্রহণ করিবে কি করিয়া? সে এই দুই সভ্যের সকল প্রকার কমিটি হইতে একেবারে বর্জ্জিত।

অগত্যা বাগানের এষ্টিমেটও কমিল না, কল্পনাও কোন অংশে হার মানিতে চাহিল না। সুতরাং আমড়াতলার কমিটি এই ভাবেই কিছু দিন চলিল। বাগানের যেখানে ঝিল হইবে যেখানে হরিণের ঘর হইবে, যেখানে পাথরের বেদী হইবে, অমল সেখানে চিহ্ন কাটিয়া রাখিল।

তাহাদের সংকল্পিত বাগানে এই আমড়াতলার চারদিক কি ভাবে বাঁধাইতে হইবে অমল একটি ছোট কোদাল লইয়া তাহারই দাগ কাটিতেছিল—এমন সময় চারু গাছের ছায়ায় বসিয়া বলিল, অমল তুমি যদি লিখ্‌তে পারতে তা'হলে বেশ হত।

অমল জিজ্ঞাসা করিল,—কেন বেশ হত?

চারু। তা'হলে আমাদের এই বাগানের বর্ণনা করে তোমাকে দিয়ে একটা গল্প লেখাতুম। এই ঝিল, এই হরিণের ঘর, এই আমড়াতলা সমস্তই তাতে থাক্‌ত,—আমরা দুজনে ছাড়া কেউ বুঝতে পারত না, বেশ মজা হত! অমল তুমি একবার লেখবার চেষ্টা করে দেখ না, নিশ্চয় তুমি পারবে!

অমল কহিল আচ্ছা, যদি লিখ্‌তে পারি ত আমাকে কি দেবে? চারু কহিল, তুমি কি চাও?

অমল কহিল, আমার মশারির চালে আমি নিজে লতা এঁকে দেব সেইটে তোমাকে আগাগোড়া রেশম দিয়ে কাজ করে দিতে হবে।

চারু কহিল তোমার সমস্ত বাড়াবাড়ি! মশারির চালে আবার কাজ!

মশারি জিনিষটাকে একটা শ্রীহীন কারাগারের মত করিয়া রাখার বিরুদ্ধে অমল অনেক কথা বলিল। সে কহিল সংসারের পনেরো আনা লোকের যে সৌন্দর্য্য বোধ নাই এবং কুশ্রীতা তাহাদের কাছে কিছুমাত্র পীড়াকর নহে ইহাই তাহার প্রমাণ।

চারু সেকথা তৎক্ষণাৎ মনে মনে মানিয়া লইল এবং আমাদের এই দুটি লোকের নিভৃত কমিটি যে সেই পনেরো আনার অন্তর্গত নহে ইহা মনে করিয়া সে খুসি হইল।

কহিল, আচ্ছা বেশ, আমি মশারির চাল তৈরি করে দেব তুমি লেখ।

অমল রহস্যপূর্ণভাবে কহিল, তুমি কি মনে কর আমি লিখ্‌তে পারিনে?

চারু অত্যন্ত উত্তেজিত হইয়া কহিল—তবে নিশ্চয় তুমি কিছু লিখেছ, আমাকে দেখাও!

অমল। আজ থাক্ বৌঠান!

চারু। না আজই দেখাতে হবে—মাথা খাও, তোমার লেখা নিয়ে এসগে!

চারুকে তাহার লেখা শোনাইবার অতি-ব্যগ্রতাতেই অমলকে এত দিন বাধা দিতেছিল। পাছে চারু না বোঝে, পাছে তাহার ভাল না লাগে, এ সঙ্কোচ সে তাড়াইতে পারিতেছিল না।

আজ খাতা আনিয়া একটুখানি লাল হইয়া একটুখানি কাশিয়া পড়িতে আরম্ভ করিল। চারু গাছের গুড়িতে হেলান্ দিয়া ঘাসের উপর পা ছড়াইয়া শুনিতে লাগিল।

প্রবন্ধের বিষয়টা ছিল, "আমার খাতা"! অমল লিখিয়াছিল—হে আমার শুভ্র খাতা, আমার কল্পনা এখনো তোমাকে স্পর্শ করে নাই। সূতিকাগৃহে ভাগ্যপুরুষ প্রবেশ করিবার পূর্ব্বে শিশুর ললাটপট্টের ন্যায় তুমি নির্ম্মল, তুমি রহস্যময়। যেদিন তোমার শেষ পৃষ্ঠার শেষ ছত্রে উপসংহার লিখিয়া দিব, সে দিন

আজ কোথায়! তোমার এই শুভ্র শিশু পত্রগুলি সেই চিরদিনের জন্ম মসীচিহ্নিত সমাপ্তির কথা আজ স্বপ্নেও কল্পনা করিতেছে না!—ইত্যাদি অনেকখানি লিখিয়াছিল।

চারু তরুচ্ছায়ায় বসিয়া স্তব্ধ হইয়া শুনিতে লাগিল। পড়া শেষ হইলে ক্ষণকাল চুপ করিয়া থাকিয়া কহিল—তুমি আবার লিখিতে পার না!

সে দিন সেই গাছের তলায় অমল সাহিত্যের মাদকরস প্রথম পান করিল;—সাকী ছিল নবীনা, রসনাও ছিল নবীন এবং অপরাহ্নের আলোক দীর্ঘ ছায়াপাতে রহস্যময় হইয়া আসিয়াছিল।

চারু বলিল, অমল গোটাকতক আমড়া পেড়ে নিয়ে যেতে হবে। নইলে মন্দাকে কি হিসেব দেব?

মূঢ় মন্দাকে তাহাদের পড়াশুনা এবং আলোচনার কথা বলিতে প্রবৃত্তিই হয় না, সুতরাং আমড়া পাড়িয়া লইয়া যাইতে হইল।

---

## দ্বিতীয় পরিচ্ছেদ।

—•*•—

বাগানের সংকল্প তাহাদের অন্যান্য অনেক সংকল্পের ন্যায় সীমাহীন কল্পনাক্ষেত্রের মধ্যে কখন্ হারাইয়া গেল তাহা অমল এবং চারু লক্ষ্যও করিতে পারিল না।

এখন অমলের লেখাই তাহাদের আলোচনা ও পরামর্শের প্রধান বিষয় হইয়া উঠিল। অমল আসিয়া বলে—বৌঠান, একটা বেশ চমৎকার ভাব মাথায় এসেছে।

চারু উৎসাহিত হইয়া উঠে, বলে,—চল আমাদের দক্ষিণের বারান্দায়,—এখানে এখনি মন্দা পান সাজ্তে আস্বে

চারু কাশ্মীরী বারান্দায় একটি জীর্ণ বেতের কেদারায় আসিয়া বসে এবং অমল রেলিংয়ের নীচেকার উচ্চ অংশের উপর বসিয়া পা ছড়াইয়া দেয়।

অমলের লিখিবার বিষয়গুলি প্রায়ই সুনির্দ্দিষ্ট নহে—তাহা পরিষ্কার করিয়া বলা শক্ত। গোলমাল করিয়া সে যাহা বলিত তাহা স্পষ্ট বুঝা কাহারো সাধ্য নহে। অমল নিজেই বারবার বলিত, বৌঠান, তোমাকে ভাল বোঝাতে পারচিনে।

চারু বলিত, না, আমি অনেকটা বুঝিতে পেরেছি, তুমি এইটে লিখে ফেল—দেরি কোরো না।

সে খানিকটা বুঝিয়া খানিকটা না বুঝিয়া অনেকটা কল্পনা করিয়া অনেকটা অমলের ব্যক্ত করিবার আবেগের দ্বারা উত্তেজিত হইয়া মনের মধ্যে কি একটা খাড়া করিয়া তুলিত, তাহাতেই সে সুখ পাইত এবং আগ্রহে অধীর হইয়া উঠিত।

চারু সেইদিন বিকালেই জিজ্ঞাসা করিত, কতটা লিখলে?

অমল বলিত, এরি মধ্যে কি লেখা যায়?

চারু পরদিন সকালে ঈষৎ কলহের স্বরে জিজ্ঞাসা করিত—কই তুমি সেটা লিখলে না?

অমল বলিত—রোস্, আর একটু ভাবি।

চারু রাগ করিয়া বলিত—তবে যাও!

বিকালে সেই রাগ ঘনীভূত হইয়া চারু যখন কথা বন্ধ করিবার যো করিত, তখন অমল লেখা কাগজের একটা অংশ রুমাল বাহির করিবার ছলে পকেট হইতে একটুখানি বাহির করিত।

মুহূর্ত্তে চারুর মৌন ভাঙিয়া গিয়া বলিয়া উঠিত ঐ যে তুমি লিখেছ! আমায় ফাঁকি! দেখাও!

অমল বলিত—এখনো শেষ হয় নি, আর একটু লিখে শোনাব!

চারু। না, এখনি শোনাতে হবে?

অমল এখনি শোনাইবার জন্যই ব্যস্ত—কিন্তু চারুকে কিছুক্ষণ কাড়াকাড়ি না করাইয়া সে শোনাইত না। তারপরে অমল কাগজখানি হাতে করিয়া বসিয়া প্রথমটা একটুখানি পাতা ঠিক করিয়া লইত, পেন্সিল লইয়া দুই এক জায়গায় দুটো একটা সংশোধন করিতে থাকত, ততক্ষণ চারুর চিত্ত পুলকিত কৌতূহলে জলভারনত মেঘের মত সেই কাগজ কয়খানির দিকে ঝুঁকিয়া রহিত।

অমল দুইচারি প্যারাগ্রাফ যখন যাহা লেখে তাহা যতটুকুই হোক্ চারুকে সদ্য সদ্য শোনাইতে হয়। বাকী অলিখিত অংশটুকু আলোচনা এবং কল্পনায় উভয়ের মধ্যে মথিত হইতে থাকে।

এতদিন দুজনে আকাশ-কুসুমের চয়নে নিযুক্ত ছিল এখন কাব্যকুসুমের চাষ আরম্ভ হইয়া উভয়ে আর সমস্তই ভুলিয়া গেল।

একদিন অপরাহ্ণে অমল কালেজ হইতে ফিরিলে তাহার পকেটটা কিছু অতিরিক্ত ভরা বলিয়া বোধ হইল। অমল যখন বাড়িতে প্রবেশ করিল তখনি চারু অন্তঃপুরের গবাক্ষ হইতে তাহার পকেটের পূর্ণতার প্রতি লক্ষ্য করিয়াছিল।

অমল অন্যদিন কালেজ হইতে ফিরিয়া বাড়ির ভিতরে আসিতে দেরি করিত না, আজ সে তাহার ভরা পকেট লইয়া বাহিরের ঘরে প্রবেশ করিল, শীঘ্র আসিবার নাম করিল না।

চারু অন্তঃপুরের সীমান্তদেশে আসিয়া অনেকবার তালি দিল, কেহ শুনিল না। চারু কিছু রাগ করিয়া তাহার বারান্দায় মন্মথ দত্তর এক বই হাতে করিয়া পড়িবার চেষ্টা করিতে লাগিল।

মন্মথ দত্ত নূতন গ্রন্থকার। তাহার লেখার ধরণ অনেকটা অমলেরই মত এই জন্য অমল তাহাকে কখন প্রশংসা করিত না; মাঝে মাঝে চারুর কাছে তাহার লেখা বিকৃতি উচ্চারণে পড়িয়া বিদ্রূপ করিত—চারু অমলের নিকট হইতে সে বই কাড়িয়া লইয়া অবজ্ঞাভরে দূরে ফেলিয়া দিত।

আজ যখন অমলের পদশব্দ শুনিতে পাইল তখন সেই মন্মথ দত্তর "কলকণ্ঠ" নামক বই মুখের কাছে তুলিয়া ধরিয়া চারু অত্যন্ত একাগ্রভাবে পড়িতে আরম্ভ করিল।

অমল বারান্দায় প্রবেশ করিল,চারু লক্ষ্যও করিল না। অমল কহিল—কি বৌঠান, কি পড়া হচ্চে?

চারুকে নিরুত্তর দেখিয়া অমল চৌকির পিছনে আসিয়া বইটা দেখিল। কহিল—মন্মথ দত্তর গলগণ্ড!

চারু কহিল,আঃ বিরক্ত কোরো না,আমাকে পড়তে দাও! পিঠের কাছে দাঁড়াইয়া অমল ব্যঙ্গস্বরে পড়িতে লাগিল, আমি তৃণ, ক্ষুদ্র তৃণ; —ভাই রক্তাম্বর রাজবেশধারী অশোক, আমি তৃণমাত্র! আমার ফুল নাই, আমার ছায়া নাই, আমার মস্তক আমি আকাশে তুলিতে পারি না, বসন্তের কোকিল আমাকে আশ্রয় করিয়া কুহু স্বরে জগৎ মাতায় না—তবু ভাই অশোক, তোমার ঐ পুষ্পিত উচ্চশাখা হইতে তুমি আমাকে উপেক্ষা করিও না—তোমার পায়ে পড়িয়া আছি আমি তৃণ, তবু আমাকে তুচ্ছ করিও না!

অমল এই টুকু বই হইতে পড়িয়া তারপরে বিদ্রূপ করিয়া বানাইয়া বলিতে লাগিল—আমি কলার কাঁদি, কাঁচকলার কাঁদি, ভাই কুষ্মাণ্ড,

ভাই গৃহচালবিহারী কুষ্মাণ্ড, আমি নিতান্তই কাঁচকলার কাঁদি!

চারু কৌতুহলের তাড়নায় রাগ রাখিতে পারিল না—হাসিয়া উঠিয়া বই ফেলিয়া দিয়া কহিল—তুমি ভারি হিংসুকে, নিজের লেখা ছাড়া কিছু পছন্দ হয় না!

অমল কহিল—তোমার ভারি উদারতা, তৃণটি পেলেও গিলে খেতে চাও!

চারু। আচ্ছা মশায়,ঠাট্টা করতে হবেনা—পকেটে কি আছে বের করে ফেল!

অমল। কি আছে আন্দাজ কর!

অনেকক্ষণ চারুকে বিরক্ত করিয়া অমল পকেট হইতে সরোরুহ নামক বিখ্যাত মাসিক পত্র বাহির করিল।

চারু দেখিল কাগজে অমলের সেই "খাতা" নামক প্রবন্ধটি বাহির হইয়াছে।

চারু দেখিয়া চুপ করিয়া রহিল। অমল মনে করিয়াছিল তাহার বৌঠান খুব খুসি হইবে। কিন্তু খুসির বিশেষ কোন লক্ষণ না দেখিয়া বলিল—সরোরুহ পত্রে যে সে লেখা বের হয় না।

অমল এটা কিছু বেশী বলিল। যে কোন প্রকার চলনসই লেখা পাইলে সম্পাদক ছাড়েন না। কিন্তু অমল চারুকে বুঝাইয়া দিল, সম্পাদক বড়ই কড়া লোক, এক শো প্রবন্ধের মধ্যে একটা বাছিয়া লন।

শুনিয়া চারু খুসি হইবার চেষ্টা করিতে লাগিল কিন্তু খুসি হইতে পারিল না। কিসে যে সে মনের মধ্যে আঘাত পাইল তাহা বুঝিয়া দেখিবার চেষ্টা করিল—কোন সঙ্গত কারণ বাহির হইল না।

অমলের লেখা অমল এবং চারু দুজনের সম্পত্তি। অমল লেখক এবং চারু পাঠক। তাহার গোপনতাই তাহার প্রধান রস। সেই লেখা সকলে পড়িবে এবং অনেকই প্রশংসা করিবে ইহাতে চারুকে যে কেন এতটা পীড়া দিতেছিল তাহা সে ভাল করিয়া বুঝিল না।

কিন্তু লেখকের আকাঙ্ক্ষা একটিমাত্র পাঠকে অধিক দিন মেটে না। অমল তাহার লেখা ছাপাইতে আরম্ভ করিল। প্রশংসাও পাইল।

মাঝে মাঝে ভক্তের চিঠিও আসিতে লাগিল। অমল সেগুলি তাহার বৌঠানকে দেখাইত। চারু তাহাতে খুসিও হইল কষ্টও পাইল। এখন অমলকে লেখায় প্রবৃত্ত করাইবার জন্য একমাত্র তাহারই উৎসাহ ও উত্তেজনার প্রয়োজন রহিল না। অমল মাঝে মাঝে কদাচিৎ নাম-স্বাক্ষরবিহীন রমণীর চিঠিও পাইতে লাগিল। তাহা লইয়া চারু তাহাকে ঠাট্টা করিত কিন্তু সুখ পাইত না। হঠাৎ তাহাদের কমিটির রুদ্ধদ্বার খুলিয়া বাঙ্গালাদেশের পাঠকমণ্ডলী তাহাদের দুজনকার মাঝখানে আসিয়া দাঁড়াইল।

ভূপতি একদিন অবসর কালে কহিল তাই ত চারু, আমাদের অমল যে এমন ভাল লিখতে পারে তা'ত আমি জানতুম না।

ভূপতির প্রশংসায় চারু খুসি হইল। অমল ভূপতির আশ্রিত, কিন্তু অন্য আশ্রিতদের সহিত তাহার অনেক প্রভেদ আছে এ কথা তাহার স্বামী বুঝিতে পারিলে চারু যেন গর্ব্ব অনুভব করে। তাহার ভাবটা এই যে, অমলকে কেন যে আমি এতটা স্নেহ আদর করি এতদিনে তোমরা তাহা বুঝিলে—আমি অনেক দিন আগেই অমলের মর্য্যাদা বুঝিয়াছিলাম, অমল কাহারো অবজ্ঞার পাত্র নহে।

চারু জিজ্ঞাসা করিল, তুমি তার লেখা পড়েছ?

ভূপতি কহিল—হাঁ—না, ঠিক পড়িনি। সময় পাই নি। কিন্তু আমাদের নিশিকান্ত

পড়ে খুব প্রশংসা করছিল। সে বাঙ্গালা লেখা বেশ বোঝে।

ভূপতির মনে অমলের প্রতি একটি সম্মানের ভাব জাগিয়া উঠে ইহা চারুর একান্ত ইচ্ছা।

---

## তৃতীয় পরিচ্ছেদ।

—০:*:০—

উমাপদ ভূপতিকে তাহার কাগজের সঙ্গে অন্য পাঁচ রকম উপহার দিবার কথা বুঝাইতেছিল। উপহারে যে কি করিয়া লোকসান কাটাইয়া লাভ হইতে পারে তাহা ভূপতি কিছুতেই বুঝিতে পারিতেছিল না।

চারু একবার ঘরের মধ্যে প্রবেশ করিয়াই উমাপদকে দেখিয়া চলিয়া গেল। আবার কিছুক্ষণ ঘুরিয়া ফিরিয়া ঘরে আসিয়া দেখিল দুই জনে হিসাব লইয়া তর্কে প্রবৃত্ত।

উমাপদ চারুর অধৈর্য্য দেখিয়া কোন ছুতা করিয়া বাহির হইয়া গেল। ভূপতি হিসাব লইয়া মাথা ঘুরাইতে লাগিল।

চারু ঘরে ঢুকিয়া বলিল, এখনো বুঝি তোমার কাজ শেষ হল না! দিন রাত ঐ একখানা কাগজ নিয়ে যে তোমার কি করে কাটে আমি তাই ভাবি!

ভূপতি হিসাব সরাইয়া রাখিয়া একটুখানি হাসিল। মনে মনে ভাবিল, বাস্তবিক চারুর প্রতি আমি মনোযোগ দিবার সময়ই পাই না, বড় অন্যায়। ও বেচারার পক্ষে সময় কাটাইবার কিছুই নাই।

ভূপতি স্নেহস্বরে কহিল—আজ যে তোমার পড়া নেই! মাষ্টারটি বুঝি পালিয়েছেন? তোমার পাঠশালার সব উল্টো নিয়ম—ছাত্রীটি পুঁথিপত্র নিয়ে প্রস্তুত, মাষ্টার পলাতক! আজ কাল অমল তোমাকে আগেকার মত নিয়মিত পড়ায় বলে ত বোধ হয় না!

চারু কহিল—আমাকে পড়িয়ে অমলের সময় নষ্ট করা কি উচিত? অমলকে তুমি বুঝি একজন সামান্য প্রাইভেট টিউটার পেয়েছ?

ভূপতি চারুর কটিদেশ ধরিয়া কাছে টানিয়া কহিল—এটা কি সামান্য প্রাইভেট টিউটারি হল? তোমার মত বৌঠানকে যদি পড়াতে পেতুম তা হলে—

চারু। ইস্ ইস্ তুমি আর বোলো না! স্বামী হয়েই রক্ষে নেই ত আরো কিছু!

ভূপতি ঈষৎ একটু আহত হইয়া কহিল, আচ্ছা, কাল থেকে আমি নিশ্চয় তোমাকে পড়াব। তোমার বইগুলো আন দেখি, কি তুমি পড় একবার দেখে নিই।

চারু। ঢের হয়েছে, তোমার আর পড়াতে হবে না! এখনকার মত তোমার খবরের কাগজের হিসাবটা একটু রাখবে? এখন আর কোন দিকে মন দিতে পারবে কিনা বল?

ভূপতি কহিল—নিশ্চয় পারব। এখন তুমি আমার মনকে যেদিকে ফেরাতে চাও সেই দিকেই ফিরবে।

চারু। আচ্ছা বেশ তা হলে অমলের এই লেখাটা একবার পড়ে দেখ কেমন চমৎকার হয়েছে। সম্পাদক অমলকে লিখেছে এই লেখা পড়ে নবগোপাল বাবু তাকে বাঙ্গালার রাস্কিন্ নাম দিয়েছেন।

শুনিয়া ভূপতি কিছু সঙ্কুচিত ভাবে কাগজখানা হাতে করিয়া লইল। খুলিয়া দেখিল, লেখাটির নাম "আষাঢ়ের চাঁদ।" গত দুই সপ্তাহ ধরিয়া ভূপতি ভারতগবর্ণমেণ্টের বজেট সমালোচনা লইয়া বড় বড় অঙ্কপাত করিতে-

ছিল, সেই সকল অঙ্ক বহুপদ কীটের মত তাহার মস্তিকের নানা বিবরের মধ্যে সঞ্চরণ করিয়া ফিরিতেছিল—এমন সময়ে হঠাৎ বাঙ্গালা ভাষায় আষাঢ়ের চাঁদ প্রবন্ধ আগাগোড়া পড়িবার জন্ম তাহার মন প্রস্তুত ছিল না। প্রবন্ধটিও নিতান্ত ছোট নহে।

লেখাটা এইরূপে সুরু হইয়াছে ; "আজ কেন আষাঢ়ের চাঁদ সারারাত মেঘের মধ্যে এমন করিয়া লুকাইয়া বেড়াইতেছে! যেন স্বর্গলোক হইতে সে কি চুরি করিয়া আনিয়াছে, যেন তাহার কলঙ্ক ঢাকিবার স্থান নাই। ফাল্গুন মাসে যখন আকাশের একটি কোণেও মুষ্টিপরিমাণ মেঘ ছিল না তখন ত জগতের চক্ষের সম্মুখে সে নির্লজ্জের মত উন্মুক্ত আকাশে আপনাকে প্রকাশ করিয়াছিল—আর আজ তাহার সেই ঢল ঢল হাসিখানি—শিশুর স্বপ্নের মত, প্রিয়ার স্মৃতির মত, সুরেশ্বরী শচীর অলকবিলম্বিত মুক্তার মালার মত—"

ভূপতি মাথা চুলকাইয়া কহিল—বেশ লিখেছে! কিন্তু আমাকে কেন?—এ সব কবিত্ব কি আমি বুঝি?

চারু সঙ্কুচিত হইয়া ভূপতির হাত হইতে কাগজ খানা কাড়িয়া কহিল—তুমি তবে কি বোঝ?

ভূপতি কহিল—আমি সংসারের লোক, আমি মানুষ বুঝি।

চারু কহিল—মানুষের কথা বুঝি সাহিত্যের মধ্যে লেখে না?

ভূপতি। ভুল লেখে। তা ছাড়া মানুষ যখন সশরীরে বর্ত্তমান তখন বানানো কথার মধ্যে তাকে খুঁজে বেড়াবার দরকার?

বলিয়া চারুলতার চিবুক ধরিয়া কহিল—এই যেমন আমি তোমাকে বুঝি,—কিন্তু সে জন্ম কি মেঘনাদবধ কবিকঙ্কণ চণ্ডী আগাগোড়া পড়ার দরকার আছে?

ভূপতি কাব্য বোঝে না বলিয়া অহঙ্কার করিত। কিন্তু তবু অমলের লেখা ভাল করিয়া না পড়িয়াও তাহার প্রতি মনে মনে ভূপতির একটা শ্রদ্ধা ছিল। ভূপতি ভাবিত, বলিবার কথা কিছুই নাই অথচ এত কথা অনর্গল বানাইয়া বলা সে ত আমি মাথা কুটিয়া মরিলেও পারিতাম না। অমলের পেটে যে এত ক্ষমতা ছিল তাহা কে জানিত?

ভূপতি নিজের রসজ্ঞতা অস্বীকার করিত কিন্তু সাহিত্যের প্রতি তাহার কৃপণতা ছিল না। দরিদ্র লেখক তাহাকে ধরিয়া পড়িলে বই ছাপিবার খরচ ভূপতি দিত, কেবল বিশেষ করিয়া বলিয়া দিত, আমাকে যেন উৎসর্গ করা না হয়। বাঙ্গালা ছোট বড় সমস্ত সাপ্তাহিক এবং মাসিক পত্র, খ্যাত অখ্যাত পাঠ্য অপাঠ্য সমস্ত বই সে কিনিত। বলিত একে পড়ি না, তারপরে যদি না কিনি, তবে পাপও করিব প্রায়শ্চিত্তও হইবে না। পড়িত না বলিয়াই মন্দ বইয়ের প্রতি তাহার লেশমাত্র বিদ্বেষ ছিল না সেই জন্ম তাহার বাঙ্গালা লাইব্রেরী গ্রন্থে পরিপূর্ণ ছিল।

অমল ভূপতির ইংরাজি প্রুফ সংশোধন কার্য্যে সাহায্য করিত—কোন একটা কাপির দুর্ব্বোধ্য হস্তাক্ষর দেখাইয়া লইবার জন্ম সে একতাড়া কাগজপত্র লইয়া ঘরে ঢুকিল।

ভূপতি হাসিয়া কহিল, অমল, তুমি আষাঢ়ের চাঁদ আর ভাদ্র মাসের পাকা তালের উপর যত খুসি লেখ আমি তাতে কোন আপত্তি করিনে—আমি কারো স্বাধীনতায় হাত দিতে চাইনে—কিন্তু আমার স্বাধীনতায় কেন হস্তক্ষেপ? সেগুলো আমাকে না

পড়িয়ে ছাড়বেন না, তোমার বৌঠানের একি অত্যাচার?

অমল হাসিয়া কহিল, তাই ত বৌঠান—আমার লেখাগুলো নিয়ে তুমি যে দাদাকে জুলুম করবার উপায় বের করবে এমন জান্‌লে আমি লিখতুম না।

সাহিত্যরসে বিমুখ ভূপতির কাছে আনিয়া তাহার অত্যন্ত দরদের লেখাগুলিকে অপদস্থ করাতে অমল মনে মনে চারুর উপর রাগ করিল এবং চারু তৎক্ষণাৎ তাহা বুঝিতে পারিয়া বেদনা পাইল। কথাটাকে অন্যদিকে লইয়া যাইবার জন্য ভূপতিকে কহিল—তোমার ভাইটিকে একটি বিয়ে দিয়ে দাও দেখি তা'হলে আর লেখার উপদ্রব সহ্য করতে হবে না।

ভূপতি কহিল—এখনকার ছেলেরা আমাদের মত নির্ব্বোধ নয়! তাদের যত কবিত্ব লেখায়, কাজের বেলায় সেয়ানা! কই তোমার দেওরকে ত বিয়ে করতে রাজি করাতে পার্‌লে না!

চারু চলিয়া গেলে ভূপতি অমলকে কহিল, অমল, আমাকে এই কাগজের হাঙ্গামে থাকৃতে হয়, চারু বেচারা বড় একলা পড়েছে। কোন কাজকর্ম্ম নেই, মাঝে মাঝে আমার এই লেখবার ঘরে উঁকি মেরে চলে যায়। কি করব বল। তুমি অমল ওকে একটু পড়াশুনোয় নিযুক্ত রাখ্‌তে পার্‌লে ভাল হয়। মাঝে মাঝে চারুকে যদি ইংরাজি কাব্য থেকে তর্জ্জমা করে শোনাও তা'হলে ওর উপকারও হয় ভালও লাগে। চারুর সাহিত্যে বেশ রুচি আছে!

অমল কহিল, তা আছে। বৌঠান যদি আরো একটু পড়াশুনো করেন তা হলে আমার বিশ্বাস উনি নিজে বেশ ভাল লিখ্‌তে পারবেন?

ভূপতি হাসিয়া কহিল, ততটা আশা করিনে, কিন্তু চারু বাঙ্গালা লেখার ভালমন্দ আমার চেয়ে ঢের বুঝতে পারে।

অমল। ওঁর কল্পনাশক্তি বেশ আছে, স্ত্রীলোকের মধ্যে এমন দেখা যায় না।

ভূপতি। পুরুষের মধ্যেও কম দেখা যায়—তার সাক্ষী আমি। আচ্ছা তুমি তোমার বৌঠাকরুণকে যদি গড়ে তুল্‌তে পার আমি তোমাকে পারিতোষিক দেব।

অমল। কি দেবে শুনি!

ভূপতি। তোমার বৌঠাকরুণের জুড়ি একটি খুঁজে পেতে এনে দেব।

অমল। আবার তাকে নিয়ে পড়তে হবে! চিরজীবন কি গড়ে তুল্‌তেই কাটাব?

দুটি ভাই আজ কালকার ছেলে—কোন কথা তাহাদের মুখে বাধে না।

---

## চতুর্থ পরিচ্ছেদ।

পাঠকসমাজে প্রতিপত্তি লাভ করিয়া অমল এখন মাথা তুলিয়া উঠিয়াছে। আগে সে স্কুলের ছাত্রটির মত থাকিত এখন সে যেন সমাজের গণ্যমান্য মানুষের মত হইয়া উঠিয়াছে। মাঝে মাঝে সভায় সাহিত্য প্রবন্ধপাঠ করে—সম্পাদক ও সম্পাদকের দূত তাহার ঘরে আসিয়া বসিয়া থাকে, তাহাকে নিমন্ত্রণ করিয়া খাওয়ায়, নানাসভার সভ্য ও সভাপতি হইবার জন্য তাহার নিকট অনুরোধ আসে, ভূপতির ঘরে দাসদাসী আত্মীয়স্বজনের চক্ষে তাহার প্রতিষ্ঠাস্থান অনেকটা উপরে উঠিয়া গেছে।

মন্দাকিনী এতদিন তাহাকে বিশেষ একটা কেহ বলিয়া মনে করে নাই। অমল ও

চারুর হাস্যালাপ আলোচনাকে সে ছেলেমানুষী বলিয়া উপেক্ষা করিয়া পান সাজিত ও ঘরের কাজ কর্ম্ম করিত—নিজেকে সে উহাদের চেয়ে শ্রেষ্ঠ এবং সংসারের পক্ষে আবশ্যক বলিয়াই জানিত।

অমলের পান খাওয়া অপরিমিত ছিল। মন্দার উপর পান সাজিবার ভার থাকাতে সে পানের অযথা অপব্যয়ে বিরক্ত হইত। অমলে চারুতে ষড়যন্ত্র করিয়া মন্দার পানের ভাণ্ডার প্রায়ই লুঠ করিয়া আনা তাহাদের একটা আমোদের মধ্যে ছিল। কিন্তু এই সৌখীন চোর দুটির চৌর্য্য পরিহাস মন্দার কাছে আমোদজনক বোধ হইত না।

আসল কথা, একজন আশ্রিত অন্য আশ্রিতকে প্রসন্ন চক্ষে দেখে না। অমলের জন্য মন্দাকে যেটুকু গৃহকর্ম্ম অতিরিক্ত করিতে হইবে সেটুকুতে সে যেন কিছু অপমান বোধ করিত। চারু অমলের পক্ষপাতী ছিল বলিয়া মুখ ফুটিয়া কিছু বলিতে পারিত না, কিন্তু অমলকে অবহেলা করিবার চেষ্টা তাহার সর্ব্বদাই ছিল। সুযোগ পাইলেই দাসদাসীদের কাছেও গোপনে অমলের নামে খোঁচা দিতে সে ছাড়িত না। তাহারাও যোগ দিত।

কিন্তু অমলের যখন অভ্যুত্থান আরম্ভ হইল তখন মন্দার একটু চমক লাগিল। সে অমল এখন আর নাই। এখন তাহার সঙ্কুচিত নম্রতা একেবারে ঘুচিয়া গেছে, অপরকে অবজ্ঞা করিবার অধিকার এখন যেন তাহারই হাতে। সংসারে প্রতিষ্ঠা প্রাপ্ত হইয়া যে পুরুষ অসংশয়ে অকুণ্ঠিতভাবে নিজেকে প্রচার করিতে পারে, যে লোক একটা নিশ্চিত অধিকার লাভ করিয়াছে, সেই সমর্থ পুরুষ সহজেই নারীর দৃষ্টি আকর্ষণ করিতে পারে। মন্দা যখন দেখিল অমল চারিদিক হইতেই শ্রদ্ধা পাইতেছে তখন সেও অমলের উচ্চ মস্তকের দিকে মুখ তুলিয়া চাহিল। অমলের তরুণ মুখে নবগৌরবের গর্ব্বোজ্জ্বল দীপ্তি মন্দার চক্ষে মোহ আনিল, সে যেন অমলকে নূতন করিয়া দেখিল।

এখন আর পান চুরি করিবার প্রয়োজন রহিল না। অমলের খ্যাতিলাভে চারুর এই আর একটা লোকসান; তাহাদের ষড়যন্ত্রের কৌতুক বন্ধনটুকু বিচ্ছিন্ন হইয়া গেল, পান এখন অমলের কাছে আপনি আসিয়া পড়ে, কোন অভাব হয় না।

তাহা ছাড়া, তাহাদের দুই জনে গঠিত দল হইতে মন্দাকিনীকে নানা কৌশলে দূরে রাখিয়া তাহারা যে আমোদ বোধ করিত তাহাও নষ্ট হইবার উপক্রম হইয়াছে। মন্দাকে তফাতে রাখা কঠিন হইল। অমল যে মনে করিবে চারুই তাহার একমাত্র বন্ধু ও সমজদার ইহা মন্দার ভাল লাগিত না। পূর্ব্বকৃত অবহেলা সে সুদে আসলে শোধ দিতে উদ্যত। সুতরাং অমলে চারুতে মুখোমুখি হইলেই মন্দা কোন ছলে মাঝখানে আসিয়া ছায়া ফেলিয়া গ্রহণ লাগাইয়া দিত। হঠাৎ মন্দার এই পরিবর্ত্তন লইয়া চারু তাহার অসাক্ষাতে যে পরিহাস করিবে সে অবসর টুকু পাওয়া শক্ত হইল।

মন্দার এই অনাহূত প্রবেশ চারুর কাছে যত বিরক্তিকর বোধ হইত অমলের কাছে ততটা বোধ হয় নাই একথা বলা বাহুল্য। বিমুখ রমণীর মন ক্রমশঃ তাহার দিকে যে ফিরিতেছে ইহাতে ভিতরে ভিতরে সে একটা আগ্রহ অনুভব করিতেছিল।

কিন্তু চারু যখন দূর হইতে মন্দাকে দেখিয়া তীব্র মৃদু স্বরে বলিত, "ঐ আসচেন"—"তখন অমলও বলিত, "তাইত, জ্বালালে দেখ্‌চি।" পৃথিবীর অন্য সকল সঙ্গের প্রতি অসহিষ্ণুতা প্রকাশ করা তাহাদের একটা দস্তুর ছিল,

সেই প্রাণের টানে টেনে আনে
সেই প্রাণের বেদন জানে না কে!
মান অপমান গেছে ঘুচে,
নয়নের জল গেছে মুছে,
নবীন আসে হৃদয় ভাসে
ভাইয়ের পাশে ভাইকে দেখে।
কত দিনের সাধন ফলে
মিলেছি আজ দলে দলে
আজ ঘরের ছেলে সবাই মিলে
দেখা দিয়ে আয় রে মাকে ॥ ৩৪১ ॥

রাগিণী ভৈরো—তাল ঝাঁপতাল।

আমারেও কর মার্জ্জনা।
আমারেও দেহ নাথ অমৃতের কণা।
গৃহ ছেড়ে পথে এসে, বসে আছি ম্লান বেশে,
আমারো হৃদয়ে কর আসন রচনা।
জানি আমি, আমি তব মলিন সন্তান।
আমারেও দিতে হবে পদতলে স্থান।
আপনি ডুবেছি পাপে কাঁদিতেছি মনস্তাপে।
শুনগো আমারো এই মরম-বেদনা। ৩৪২ ॥

রাগিণী রামকেলী—তাল ঝাঁপতাল।

আমি দীন অতি দীন—
কেমনে শুধিব নাথ হে তব করুণা-ঋণ!
তব স্নেহ শত ধারে ডুবাইছে সংসারে
তাপিত হৃদি মাঝে ঝরিছে নিশি দিন।
হৃদয়ে যা আছে, দিব তব কাছে,
তোমারি এ প্রেম দিব তোমারে—
চিরদিন তব কাজে, রহিব জগৎ মাঝে
জীবন করেছি তোমার চরণতলে লীন। ৩৪৩ ॥

রাগিণী মূলতান—তাল একতালা।

আমায় ছ'জনায় মিলে পথ দেখায় বলে!
পদে পদে পথ ভুলি হে।
নানা কথার ছলে নানান্ মুনি বলে
সংশয়ে তাই দুলি হে!
তোমার কাছে যাব এই ছিল সাধ,
তোমার বাণী শুনে ঘুচাব প্রমাদ,
কাণের কাছে সবাই করিছে বিবাদ
শত লোকের শত বুলি হে।
কাতর প্রাণে আমি তোমায় যখন যাচি
আড়াল করে সবাই দাঁড়ায় কাছাকাছি,
ধরণীর ধূলো তাই নিয়ে আছি
পাইনে চরণ ধূলি হে।
শত ভাগ মোর শত দিকে ধায়
আপনা আপনি বিবাদ বাধায়,
কারে সামালিব, এ কি হল দায়,
একা যে অনেক গুলি হে!
আমায় এক কর তোমার প্রেমে বেঁধে
এক পথ আমায় দেখাও অবিচ্ছেদে,
ধাঁধার মাঝে পড়ে কত মরি কেঁদে
চরণেতে লহ তুলি হে। ৩৪৪ ॥

ঝিঁঝিট। একতালা।

একবার তোরা মা বলিয়া ডাক্,
জগৎ জনের শ্রবণ জুড়াক্,
হিমাদ্রি পাষাণ কেঁদে গলে যাক্,
মুখ তুলে আজি চাহরে।
দাঁড়া দেখি তোরা আত্মপর ভুলি,
হৃদয়ে হৃদয়ে ছুটুক্ বিজুলি,
প্রভাত গগনে কোটি শির তুলি
নির্ভয়ে আজি গাহরে।
বিশ কোটি কণ্ঠে মা বলে ডাকিলে
রোমাঞ্চ [illegible] অনন্ত নিখিলে,
বিশ [illegible] মায়েরে ঘেরিলে
দশদিক্ সুখে হাসবে।
সে দিন প্রভাতে নূতন তপন
নূতন জীবন করিবে বপন,
এ নহে কাহিনী এহে স্বপন
আসিবে সে দিন আসিবে।

আপনার মায়ে মা বলে ডাকিলে,
আপনার ভায়ে হৃদয়ে রাখিলে,
সব পাপ তাপ দূরে যায় চলে
পুণ্য প্রেমের বাতাসে।
সেথায় বিরাজে দেব আশীর্ব্বাদ
না থাকে কলহ না থাকে বিবাদ,
ঘুচে অপমান, জেগে ওঠে প্রাণ,
বিমল প্রতিভা বিকাশে ॥ ৩৪৫ ॥

রাগিণী বাহার—তাল ধামার।

এত আনন্দ ধ্বনি উঠিল কোথায়!
জগৎপুরবাসী সবে কোথায় ধায়!
কোন্ অমৃত ধনের পেয়েছে সন্ধান!
কোন সুধা করে পান!
কোন্ আলোকে আঁধার দূরে যায়! ৩৪৬ ॥

রাগিণী মিশ্র বিভাস—তাল আড়াঠেকা।

এবার বুঝেছি সখা এ খেলা কেবলি খেলা।
মানব জীবন লয়ে এ কেবলি অবহেলা।
তোমারে নহিলে আর ঘুচিবেনা হাহাকার
কি দিয়ে ভুলায়ে রাখ কি দিয়ে কাটাও বেলা।
বৃথা হাসে রবি শশী বৃথা আসে দিবানিশি,
সহসা পরাণ কাঁদে শূন্য হেরি দশদিশি!
তোমারে খুঁজিতে এসে কি লয়ে রয়েছি শেষে,
ফিরিগো কিসের লাগি এ অসীম
মহামেলা ॥ ৩৪৭ ॥

রাগিণী শঙ্কর—তাল ঝাঁপতাল।

কি ভয় অভয় ধামে, তুমি মহারাজা,
ভয় যায় তব নামে।
নির্ভয়ে অযুত সহস্র লোক ধায় হে
গগনে গগনে সেই অভয় নাম গায় হে।
তব বলে কর বলী যারে কৃপাময়
লোকভয় বিপদ মৃত্যু ভয় দূর হয় তার,
আশা বিকাশে সব বন্ধন ঘুচে,
নিত্য অমৃতরস পায় হে। ৩৪৮ ॥

রাগিণী ভৈরোঁ—তাল ঝাঁপতাল।

কেন বাণী তব নাহি শুনি নাথ হে।
অন্ধ জনে নয়ন দিয়ে অন্ধকারে ফেলিলে,
বিরহে তব কাটে দিন রাত হে।
স্বপন সম মিলাবে যদি কেন গো দিলে চেতনা,
চকিতে শুধু দেখা দিয়ে চির মরম-বেদনা,
আপনাপানে চাহি শুধু নয়ন জলপাত হে।
পরশে তব জীবন নব সহসা যদি জাগিল,
কেন জীবন বিফল কর মরণ শরঘাত হে।
অহঙ্কার চূর্ণ কর প্রেমে মন পূর্ণ কর
হৃদয় মন হরণ করি রাখ তব সাথে হে। ৩৪৯ ॥

রাগিণী বেহাগ—তাল যৎ।

কেন জাগে না জাগে না অবশ পরাণ।
নিশিদিন অচেতন ধূলি-শয়ান।
জাগিছে তারা নিশীথ আকাশে
জাগিছে শত অনিমেষ নয়ান।
বিহগ গাহে বনে ফুটে ফুলরাশি,
চন্দ্রমা হাসে সুধাময় হাসি।
তব মাধুরী কেন জাগেনা প্রাণে
কেন হেরি না তব প্রেম বয়ান!
পাই জননীর অযাচিত স্নেহ
ভাই ভগিনী মিলি মধুময় গেহ।
কত ভাবে সদা তুমি আছ হে কাছে
কেন করি তোমা হতে দূরে প্রয়াণ। ৩৫০ ॥

রাগিণী টোড়ী—তাল একতালা।

গাও বীণা, বীণা গাওরে।—
অমৃত মধুর তাঁর প্রেম গান
মানব সবে শুনাওরে।
মধুর তানে নীরস প্রাণে
মধুর প্রেম জাগাওরে।
ব্যথা দিওনা কাহারে ব্যথিতেরে ওরে
পাষাণ প্রাণ কাঁদাওরে!
নিরাশেরে কত আশার কাহিনী

প্রাণে নববল দাওরে।
আনন্দময়ের আনন্দ আলয়
নব নব,তানে ছাওরে,
পড়ে থাক সদা বিভুর চরণে,
আপনারে ভুলে যাওরে। ৩৫১ ॥

রাগিণী কানেড়া—তাল কাওয়ালি।
ঘোরা রজনী এ, মোহ ঘনঘটা
কোথা গৃহ হায়, পথে বসে।
সারাদিন করি খেলা খেলা যে ফুরাইল,
গৃহ চাহিয়া প্রাণ কাঁদে। ৩৫২ ॥

রাগিণী মিশ্র ঝিঁঝিট—তাল কাওয়ালি।
চাহিনা সুখে থাকিতে হে।
হের কত দীন জন কাঁদিছে।
কত শোকের ক্রন্দন গগনে উঠিছে,
জীবন বন্ধন নিমেষে টুটিছে;
কত ধূলিশায়ী জন মলিন জীবন
সরমে চাহে ঢাকিতে হে।
শোকে হাহাকারে বধির শ্রবণ
শুনিতে না পাই তোমার বচন,
হৃদয়-বেদন করিতে মোচন
কারে ডাকি কারে ডাকিতে হে।
আশার অমৃত ঢালি দাও প্রাণে,
আশীর্ব্বাদ কর আতুর সন্তানে,
পথহারা জনে ডাকি গৃহ পানে
চরণে হবে রাখিতে হে।
প্রেম দাও, শোকে করিতে সান্ত্বনা,
ব্যথিত জনের ঘুচাতে যন্ত্রণা,
তোমার কিরণ করহ প্রেরণ
অশ্রু আকুল আঁখিতে হে। ৩৫৩ ॥

রাগিণী নট মল্লার—তাল চৌতাল।
চির দিবস নব মাধুরী নব শোভা তব বিশ্বে
নব কুসুম-পল্লব নব গীত নব আনন্দ।
নব জ্যোতি বিভাসিত, নব প্রাণ বিকশিত,
নব প্রীতি প্রবাহ হিল্লোলে।
চারিদিকে চিরদিন নবীন লাবণ্য
তব প্রেম নয়ন ছটা।
হৃদয়-স্বামী তুমি চির প্রবীণ,
তুমি চির নবীন,চির মঙ্গল চির সুন্দর।৩৫৪॥

রাগিণী খাম্বাজ—তাল ধামার।
ডাকিছ কে তুমি তাপিত জনে
তাপ হরণ স্নেহ কোলে।
নয়ন-সলিলে ফুটেছে হাসি
ডাক শুনে সবে ছুটে চলে
তাপ হরণ স্নেহ কোলে!
ফিরিছে যারা পথে পথে
ভিক্ষা মাগিছে দ্বারে দ্বারে,
শুনেছে তাহারা তব করুণা,
দুখী জনে তুমি নেবে তুলে
তাপ হরণ স্নেহ কোলে। ৩৫৫ ॥

মিশ্র ললিত—তাল একতালা।
ডাকিছ শুনি জাগিনু প্রভু
আসিনু তব পাশে।
আঁখি ফুটিল চাহি উঠিল
চরণ-দরশ আশে।
খুলিল দ্বার, তিমির ভার
দূর হইল ত্রাসে।
হেরিল পথ বিশ্ব জগৎ
ধাইল নিজ বাসে।
বিমল-কিরণ প্রেম আঁখি
সুন্দর পরকাশে।
নিখিল তায় অভয় পায়
সকল জগৎ হাসে।
কানন সব ফুল্ল আজি
সৌরভ তব ভাসে।
মুগ্ধ-হৃদয় মত্ত মধুপ
প্রেম-কুসুম-বাসে।
উজ্জ্বল যত ভকতহৃদয়
মোহ-তিমির নাশে।

দাও নাথ প্রেম-অমৃত
বঞ্চিত তব দাসে।৩৫৬॥

রাগিণী পরজ—তাল কাওয়ালি।

তব প্রেম সুধারসে মেতেছি,
ডুবেছে মন ডুবেছে।
কোথা কে আছে নাহি জানি,
তোমার মাধুরী পানে মেতেছি
ডুবেছে মন ডুবেছে। ৩৫৭ ॥

রাগিণী গৌড়—তাল চৌতাল।

তুমি জাগিছ কে!
তব আঁখি জ্যোতি ভেদ করে সঘন গহন
তিমির রাতি!
চাহিছ হৃদয়ে অনিমেষ নয়নে,
সংশয়-চপল প্রাণ কম্পিত ত্রাসে।
কোথা লুকাব তোমা হতে স্বামী,
এ কলঙ্কিত জীবন তুমি দেখিছ জানিছ,
প্রভু ক্ষমা কর হে!
তব পদ প্রান্তে বসি একান্তে দাও কাঁদিতে
আমায় আর কোথা যাই! ৩৫৮ ॥

রাগিণী মিশ্র জয়জয়ন্তী—তাল একতালা।

তুমি বন্ধু, তুমি নাথ, নিশিদিন তুমি আমার,
তুমি সুখ, তুমি শান্তি, তুমি হে অমৃত পাথার।
তুমিইত আনন্দ লোক জুড়াও প্রাণ, নাশ শোক
তাপ হরণ তোমার চরণ অসীম শরণ
দীন জনার। ৩৫৯ ॥

রাগিণী পূরবী—তাল চৌতাল।

তোমা লাগি নাথ জাগি জাগিছে
সুখ নাই জীবনে তোমা বিনা।
সকলে চলে যায় ফেলে চির শরণ হে,
তুমি কাছে থাক সুখে দুখে নাথ
পাপে তাপে আর কেহ নাহি।৩৬০

রাগিণী ভৈরবী—তাল ঝাঁপতাল।

তোমারে জানিনে হে তবু মন তোমাতে ধায়।
তোমারে না জেনে বিশ্ব তবু তোমাতে বিরাম
পায়।
অসীম সৌন্দর্য্য তব কে করেছে অনুভব হে,
সে মাধুরী চির নব,
আমি না জেনে প্রাণ সঁপেছি তোমায়।
তুমি জ্যোতির জ্যোতি আমি অন্ধ আঁধারে,
তুমি মুক্ত মহীয়ান্ আমি মগ্ন পাথারে,
তুমি অন্তহীন আমি ক্ষুদ্র দীন,
কি অপূর্ব্ব মিলন তোমায় আমায়! ৩৬১ ॥

রাগিণী ইমন ভূপালী—তাল একতালা।

তোমার কথা হেথা কেহত বলে না,
করে শুধু মিছে কোলাহল।
সুধাসাগরের তীরেতে বসিয়া
পান করে শুধু হলাহল।
আপনি কেটেছে আপনার মূল,
না জানে সাঁতার নাহি পায় কূল,
স্রোতে যায় ভেসে, ডোবে বুঝি শেষে,
করে দিবানিশি টলমল।
আমি কোথা যাব কাহারে শুধাব,
নিয়ে যায় সবে টানিয়া,
একেলা আমারে ফেলে যাবে শেষে
অকূল পাথারে আনিয়া!
সুহৃদের তরে চাই চারিধারে,
আঁখি করিতেছে ছলছল্।
আপনার ভারে মরি যে আপনি
কাঁপিছে হৃদয় হীনবল। ৩৬২ ॥

রাগিণী গৌড় মল্লার। তাল কাওয়ালি।

তোমায় দেখা পাব বলে এসেছি যে সখা
শুন প্রিয়তম হে, কোথা আছ লুকাইয়ে,
তব গোপন বিজন গৃহে লয়ে যাও।
দেহগো সরায়ে তপন তারকা'
আবরণ সব দূর কর হে,
মোচন কর তিমির,

জগৎ আড়ালে থেক না বিরলে
লুকায়োনা আপনারি মহিমা মাঝে,
তোমার গৃহের দ্বার খুলে দাও। ৩৬৩ ॥

রাগিণী ঝিঁঝিট—তাল চৌতাল।

তোমারি মধুর রূপে ভরেছ ভুবন,
মুগ্ধ নয়ন মম পুলকিত মোহিত মন।
তরুণ অরুণ নবীন ভাত,
পূর্ণিমা প্রসন্ন রাতি,
রূপ রাশি বিকশিত তনু কুসুম বন।
তোমা পানে চাহি সকলে সুন্দর,
রূপ হেরি আকুল অন্তর,
তোমারে ঘেরিয়া ফিরে নিরন্তর তোমার
প্রেম চাহি।
উঠে সঙ্গীত তোমার পানে,
গগন পূর্ণ প্রেম গানে,
তোমার চরণ করেছে বরণ
নিখিল জন। ৩৬৪ ॥

রাগিণী কাফি—তাল যৎ।

তার' তার' হরি দীন জনে।
ডাক তোমার পথে করুণাময়
পূজন-সাধন-হীন জনে।
অকূল সাগরে না হেরি ত্রাণ,
পাপে তাপে জীর্ণ এ প্রাণ,
মরণ মাঝারে শরণ দাও হে
রাখ এ দুর্ব্বল ক্ষীণ জনে।
ঘেরিল যামিনী নিভিল আলো,
বৃথা কাজে মম দিন ফুরালো,
পথ নাহি প্রভু পাথেয় নাহি,
ডাকি তোমারে প্রাণপণে
দিকহারা সদা মরি যে ঘুরে
যাই তোমা হতে দূর সুদূরে,
পথ হারাই রসাতল পুরে
অন্ধ এ লোচন মোহ ঘনে। ৩৬৫ ॥

রাগিণী আসাবরি—তাল ঝাঁপতাল।

দীর্ঘ জীবন পথ, কত দুঃখ তাপ,
কত শোক দহন—
গেয়ে চলি তবু তাঁর করুণার গান।
খুলে রেখেছেন তাঁর অমৃত ভবন দ্বার
শ্রান্তি ঘুচিবে অশ্রু মুছিবে
এ পথের হবে অবসান।
অনন্তের পানে চাহি আনন্দের গান গাহি
ক্ষুদ্র শোক তাপ নাহি নাহি রে—
অনন্ত আলয় যার কিসের ভাবনা তার
নিমেষের তুচ্ছ ভারে হব নারে ম্রিয়মাণ। ৩৬৬ ॥

গৌড়সারং—তাল একতালা।

দুখের কথা তোমায় বলিব না,
দুখ ভুলেছি ও কর-পরশে।
যা-কিছু দিয়েছ তাই পেয়ে নাথ,
সুখে আছি আছি হরষে।
আনন্দ-আলয় এ মধুর ভব,
হেথা আমি আছি, এ কি স্নেহ তব,
তোমার চন্দ্রমা তোমার তপন
মধুর কিরণ বরষে।
কত নব হাসি ফুটে ফুল বনে
প্রতিদিন নব প্রভাতে,
প্রতি নিশি কত গ্রহ কত তারা
তোমার নীরব সভাতে।
জননীর স্নেহ সুহৃদের প্রীতি
শতধারে সুধা ঢালে নিতি নিতি,
জগতের প্রেম, মধুর মাধুরী,
ডুবায় অমৃত-সরসে।
ক্ষুদ্র মোরা তবু না জানি মরণ,
দিয়েছ তোমার অভয় শরণ,
শোক তাপ সব হয় হে হরণ
তোমার চরণ দরশে।
প্রতি দিন যেন বাড়ে ভালবাসা,

প্রতিদিন মিটে প্রাণের পিপাসা,
পাই নব প্রাণ, জাগে নব আশা
নব নব নব-বরষে। ৩৬৭ ॥

রাগিণী দেওগিরি—তাল সুরফাকতাল।

দেবাধিদেব মহাদেব।
অসীম সম্পদ অসীম মহিমা।
মহাসভা তব অনন্ত আকাশে
কোটি কণ্ঠ গাহে জয় জয় জয় হে। ৩৬৮ ॥

যোগিয়া বিভাস—একতালা।

নয়ন তোমারে পায়না দেখিতে
রয়েছে নয়নে নয়নে।
হৃদয় তোমারে পায়না জানিতে
হৃদয়ে রয়েছ গোপনে।

বাসনার বশে মন অবিরত
ধায় দশদিশে পাগলের মত,
স্থির আঁখি তুমি মরমে সতত
জাগিছ শয়নে স্বপনে।
সবাই ছেড়েছে নাই যার কেহ,
তুমি আছ তার আছে তব স্নেহ,
নিরাশ্রয় জন পথ যার গেহ,
সেও আছে তব ভবনে।
তুমি ছাড়া কেহ সাথী নাই আর
সমুখে অনন্ত জীবন বিস্তার,
কাল পারাবার করিতেছে পার,
কেহ নাহি জানে কেমনে।
জানি শুধু তুমি আছ তাই আছি,
তুমি প্রাণময় তাই আমি বাঁচি,
যত পাই তোমায় আরো তত যাচি,
যত জানি তত জানিনে।
জানি আমি তোমায় পাব নিরন্তর,
লোক লোকান্তরে যুগ যুগান্তর,
তুমি আর আমি মাঝে কেহ নাই,
কোন বাধা নাই ভুবনে। ৩৬৯ ॥

যোগিয়া—তাল কাওয়ালি।

নিশি দিন চাহরে তাঁর পানে।
বিকশিবে প্রাণ তাঁর গুণ-গানে।
হেররে অন্তরে সে মুখ সুন্দর
ভোল দুখ তাঁর প্রেম মধু পানে। ৩৭০ ॥

রাগিণী রামকেলী—তাল কাওয়ালি।

নিকটে দেখিব তোমারে করেছি বাসনা মনে
চাহিব নাহে চাহিব নাহে দূর দূরান্তর গগনে।
দেখিব তোমারে গৃহ মাঝারে, জননী স্নেহে
ভ্রাতৃ প্রেমে, শত সহস্র মঙ্গল বন্ধনে।
হেরিব উৎসব মাঝে, মঙ্গল কাজে,
প্রতিদিন হেরিব জীবনে।
হেরিব উজ্জ্বল বিমল মূর্ত্তি তব
শোকে দুঃখে মরণে,
হেরিব সজনে নরনারী মুখে হেরিব বিজনে
বিরলে হে গভীর অন্তরে আসনে। ৩৭১।

গৌড়সারং—তাল চৌতাল।

পেয়েছি সন্ধান তব অন্তর্যামী,
অন্তরে দেখেছি তোমারে।
চকিতে চপল আলোকে হৃদয় শতদল মাঝে
হেরিনু এ কি অপরূপ রূপ।
কোথা ফিরিতেছিলাম পথে, পথে দ্বারে দ্বারে,
মাতিয়া কলরবে।
সহসা কোলাহল মাঝে শুনেছি তব আহ্বান,
নিভৃত হৃদয় মাঝে
মধুর গভীর শান্তবাণী। ৩৭২ ॥

রাগিণী খট্—তাল ঝাঁপতাল।

পেয়েছি অভয়পদ আর ভয় কারে।
আনন্দে চলেছি ভবপারাবার পারে।
মধুর শীতল ছায়, শোক তাপ দূরে যায়,
করুণা কিরণ তাঁর অরুণ বিকাশে।
জীবনে মরণে আর কভু না ছাড়িব তাঁরে। ৩৭৩

গুর্জরী তোড়ি—তাল চৌতাল।

প্রভাতে বিমল আনন্দে বিকশিত কুসুমগন্ধে
বিহঙ্গম গীত ছন্দে তোমার আভাস পাই।
জাগে বিশ্ব তব ভবনে প্রতি দিন নব জীবনে,
অগাধ শূন্য পূরে কিরণে,
খচিত নিখিল বিচিত্র বরণে,
বিরল আসনে বসি তুমি সব দেখিছ চাহি।
চারি দিকে করে খেলা,
বরণ কিরণ জীবন মেলা,
কোথা তুমি অন্তরালে,
অন্ত কোথায়, অন্ত কোথায়,
অন্ত তোমার নাহি নাহি। ৩৭৪ ॥

রাগিণী টোড়ী ভৈরবী—তাল আড়াঠেকা।

ফিরোনা ফিরোনা আজি, এসেছ দুয়ারে,
শূন্য হাতে কোথা যাও শূন্য সংসারে।
আজ তাঁরে যাও দেখে, হৃদয়ে আনগো ডেকে,
অমৃত ভরিয়া লও মরম মাঝারে।
শুষ্ক প্রাণ শুষ্ক রেখে কার পানে চাও—
শূন্য দুটো কথা শুনে কোথা চলে যাও।
তোমার কথা তাঁরে কয়ে তাঁর কথা যাও লয়ে,
চলে যাও তাঁর কাছে রেখে আপনারে। ৩৭৫॥

রাগিণী আলাইয়া—তাল একতালা।

বসে আছি হে কবে শুনিব তোমার বাণী।
কবে বাহির হইব জগতে মম জীবন ধন্য মানি।
কবে প্রাণ জাগিবে তব প্রেম গাহিবে,
দ্বারে দ্বারে ফিরি সবার হৃদয় চাহিবে,
নর নারী মন করিয়া হরণ চরণে দিবে আনি।
কেহ শুনে না গান জাগে না প্রাণ
বিফলে গীত অবসান,
তোমার বচন করিব রচন সাধ্য নাহি নাহি।
তুমি না কহিলে কেমনে কব,
প্রবল অজেয় বাণী তব,
তুমি যা বলিবে তাই বলিব,
আমি কিছুই না জানি,
তব নামে আমি সবারে ডাকিব
হৃদয়ে লইব টানি। ৩৭৬ ॥

রাগিণী ললিত—তাল আড়াঠেকা।

বর্ষ গেল, বৃথা গেল, কিছুই করিনি হায়,
আপন শূন্যতা লয়ে, জীবন বহিয়া যায়।
তবুত আমার কাছে, নব রবি উদিয়াছে,
তবুত জীবন ঢালি বহিছে নবীন বায়।
বহিছে বিমল উষা তোমার আশীষ বাণী,
তোমার করুণা-সুধা হৃদয়ে দিতেছে আনি।
রেখেছ জগৎ পুরে, মোরেত ফেলনি দূরে,
অসীম আশ্বাসে তাই পুলকে শিহরে কায় ৩৭৭

রাগিণী ভৈরোঁ—তাল একতালা।

ভয় হয় পাছে তব নামে আমি
আমারে করি প্রচার হে।
মোহবশে পাছে ঘিরে আমায়, তব
নাম-গান অহঙ্কার হে।
তোমার কাছে কিছু নাহিত লুকানো,
অন্তরের কথা তুমি সব জানো,
আমি কত দীন, আমি কত হীন,
কেহ নাহি জানে আর হে।
ক্ষুদ্র কণ্ঠে যবে উঠে তব নাম,
বিশ্ব শুনে তোমায় করে গো প্রণাম,
তাই আমার পাছে জাগে অভিমান,
গ্রাসে আমায় আঁধার হে।
পাছে প্রতারণা করি আপনারে,
তোমার আসনে বসাই আমারে,
রাখ মোহ হতে রাখ তম হতে
রাখ রাখ বার বার হে। ৩৭৮ ॥

আশা ভৈরবী—তাল ঠুংরি।

মিটিল সব ক্ষুধা, তাঁহার প্রেম-সুধা
চলরে ঘরে লয়ে যাই।

সেথা যে কত লোক, পেয়েছে কত শোক
তৃষিত আছে কত ভাই।
ডাকরে তাঁর নামে সবারে নিজধামে
সকলে তাঁর গুণ গাই।
দুখী কাতর জনে রেখোরে রেখো মনে
হৃদয়ে সবে দেহ ঠাঁই।
সতত চাহি তাঁরে ভোলরে আপনারে
সবারে কররে আপন।
শান্তি আহরণে শান্তি বিতরণে
জীবন কররে যাপন।
এত যে সুখ আছে কে তাহা শুনিয়াছে
চলরে সবারে শুনাই—
বলরে ডেকে বল "পিতার ঘরে চল
হেথায় শোক তাপ নাই।" ৩৭৯ ॥

রাগিণী মিশ্র কেদারা—তাল একতালা।

যাদের চাহিয়া তোমারে ভুলেছি
তারা ত চাহে না আমারে।
তারা আসে তারা চলে যায় দূরে
ফেলে যায় মরু মাঝারে!
দুদিনের হাসি দুদিনে ফুরায়
দীপ নিভে যায় আঁধারে।
কে রহে তখন মুছাতে নয়ন
ডেকে ডেকে মরি কাহারে।
যাহা পাই তাই ঘরে নিয়ে যাই
আপনার মন ভুলাতে,
শেষে দেখি হায় সব ভেঙ্গে যায়
ধূলা হয়ে যায় ধূলাতে;—
সুখের আশায় মরি পিপাসায়
ডুবে মরি দুখ পাথারে,
রবি শশী তারা কোথা হয় হারা
দেখিতে না পাই তোমারে। ৩৮০ ॥

রাগিণী টৌড়ী—তাল চিমা তেতালা।

শান্তি সমুদ্র তুমি গভীর
অতি অগাধ আনন্দ রাশি।
তোমাতে সব দুঃখ জ্বালা করিব নির্ব্বাণ,
ভুলিব সংসার—
অসীম সুখ সাগরে ডুবে যাব। ৩৮১ ॥

রাগিণী ইমন কল্যাণ—তাল চৌতাল।

শোন তাঁর সুধাবাণী শুভ মুহূর্ত্তে শান্ত প্রাণে,
ছাড় ছাড় কোলাহল, ছাড়রে আপন কথা।
আকাশে দিবানিশি উথলে সঙ্গীত ধ্বনি তাঁহার
কে শুনে সে মধুবীণারব—
অধীর বিশ্ব শূন্য পথে হল বাহির। ৩৮২ ॥

রাগিণী মিশ্র বেলাওল—তাল ঝাঁপতাল।

শুনেছে তোমার নাম, অনাথ আতুর জন,
এসেছে তোমার দ্বারে, শূন্য ফেরে না যেন।
কাঁদে যারা নিরাশায় আঁখি যেন মুছে যায়,
যেন গো অভয় পায় ত্রাসে কম্পিত মন।
কত শত আছে দীন, অভাগা আলয় হীন
শোকে জীর্ণ প্রাণ কত কাঁদিতেছে নিশিদিন।
পাপে যারা ডুবিয়াছে, যাবে তারা কার কাছে
কোথা হায় পথ আছে, দাও তারে দরশন। ৩৮৩

রাগিণী ভৈরবী—তাল একতালা।

সখা মোদের বেঁধে রাখ প্রেম-ডোরে।
আমাদের ডেকে নিয়ে চরণ তলে রাখ' ধরে।
বাঁধ হে প্রেম-ডোরে।
কঠোর পরাণে কুটিল বয়ানে
তোমার এ প্রেমের রাজ্য রেখেছি আঁধার করে।
আপনার অভিমানে দুয়ার দিয়ে প্রাণে
গরবে আছি বসে চাহি আপনা পানে।
বুঝি এমনি করে হারাব তোমারে
ধূলিতে লুটাইব আপনার পাষাণভারে।
তখন কারে ডেকে কাঁদিব কাতর স্বরে। ৩৮৪

রাগিণী ইমন কল্যাণ—তাল তেওরা।

সত্য মঙ্গল প্রেমময় তুমি
ধ্রুবজ্যোতি তুমি অন্ধকারে,

তুমি সদা যার হৃদে বিরাজো
দুখ জ্বালা সেই পাশরে,
সব দুখ জ্বালা সেই পাশরে।
তোমার জ্ঞানে তোমার ধ্যানে
তব নামে কত মাধুরী
যেই ভকত সেই জানে,
তুমি জানাও যারে সেই জানে
ওহে তুমি জানাও যারে সেই জানে। ৩৮৫

হেমখেম—তাল চৌতাল।

সবে মিলি গাওরে, মিলি মঙ্গলাচরো,
ডাকি লহ হৃদয়ে প্রিয়তমে।
মঙ্গল গাও আনন্দ মনে,
মঙ্গল প্রচারো বিশ্ব মাঝে। ৩৮৬ ॥

রাগিণী শঙ্করাভরণ—তাল আড়াঠেকা।

সুমধুর শুনি আজি প্রভু তোমার নাম।
প্রেমসুধা পানে প্রাণ বিহ্বল প্রায়
রসনা অলস অবশ অনুরাগে। ৩৮৭ ॥

রাগিণী বেহাগ—তাল চৌতাল।

স্বামী তুমি এস আজ, অন্ধকার হৃদয় মাঝ,
পাপে ম্লান পাই লাজ, ডাকি হে তোমারে।
ক্রন্দন উঠিছে প্রাণে, মন শান্তি নাহি মানে,
পথ তবু নাহি জানে আপন আঁধারে।
ধিক ধিক জনম মম, বিফল বিষয় শ্রম,
বিফল ক্ষণিক প্রেম টুটিয়া যায় বারবার।
সন্তাপে হৃদয় দহে নয়নে অশ্রুবারি বহে,
বাড়িছে বিষয় পিপাসা বিষম বিষ বিকারে।
৩৮৮ ॥

রাগিণী দেশ—তাল কাওয়ালি।

হায় কে দিবে আর সান্ত্বনা,
সকলে গিয়েছে হে তুমি যেওনা,
চাহ প্রসন্ন নয়নে প্রভু দীন অধীন জনে।
চারি দিকে চাই হেরি না কাহারে,
কেন গেলে ফেলে একেলা আঁধারে,
হের হে, শূন্য ভবন মম। ৩৮৯ ॥

রাগিণী ভৈরবী—তাল ঝাঁপতাল।

হেরি তব বিমল মুখভাতি
দূর হল গহন দুখ-রাতি।
ফুটিল মন প্রাণ মম তব চরণ-লালসে
দিনু হৃদয়-কমলদল পাতি।
তব নয়ন-জ্যোতিকণ লাগি,
তরুণ রবি-কিরণ উঠে জাগি।
নয়ন খুলি বিশ্বজন বদন তুলি চাহিল,
তব দরশ পরশ সুখ মাগি।
গগন-তল মগন হল শুভ্র তব হাসিতে
উঠিল ফুটি কত কুসুম পাঁতি,
হেরি তব বিমল মুখ ভাতি।
ধ্বনিত বন বিহগ কল তানে,
গীত সব ধায় তব পানে।
পূর্ব্ব গগনে জগৎ জাগি উঠি গাহিল
পূর্ণ সব তব রচিত গানে।
প্রেম-রস পান করি গান করি কাননে,
উঠিল মনপ্রাণ মম মাতি—
হেরি তব বিমল মুখ ভাতি। ৩৯০ ॥

ভৈরোঁ—কাওয়ালি।

তুমি আপনি জাগাও মোরে তব সুধা পরশে,
হৃদয়নাথ, তিমির রজনী অবসানে হেরি
তোমারে।
ধীরে ধীরে বিকাশো হৃদয় গগনে
বিমল তব মুখভাতি। ৩৯১ ॥

নাচারী তোড়ি—ধামার।

নূতন প্রাণ দাও প্রাণসখা, আজি সুপ্রভাতে।
বিষাদ সব কর দূর নবীন আনন্দে,
প্রাচীন রজনী নাশো নূতন উষালোকে। ৩৯২॥

বিভাস চৌতাল।

জাগ্রৎ বিশ্ব-কোলাহলমাঝে
তুমি গম্ভীর, স্তব্ধ, শান্ত, নির্ব্বিকার,

পরিপূর্ণ মহাজ্ঞান।
তোমাপানে ধায় প্রাণ
সব কোলাহল ছাড়ি,
চঞ্চল নদী যেমন ধায় সাগরে। ৩৯৩ ॥

ভৈরবী—চৌতাল।

কেমনে ফিরিয়া যাও না দেখি তাঁহারে।
কেমনে জীবন কাটে চির অন্ধকারে।
মহান্ জগতে থাকি বিস্ময়বিহীন আঁখি,
বারেক না দেখ তাঁরে এ বিশ্ব মাঝারে!
যতনে জাগায়ে জ্যোতি ফিরে কোটি সূর্য্যলোক
তুমি কেন নিভায়েছ আত্মার আলোক!
তাঁহার আহ্বান রবে আনন্দে চলিছে সবে,
তুমি কেন বসে আছ ক্ষুদ্র এ সংসারে। ৩৯৪ ॥

দেওগির বেলাবলী—আড়া চৌতাল।

সবে আনন্দ করো
প্রিয়তম নাথে লয়ে যতনে হৃদয়ধামে।
সঙ্গীতধ্বনি জাগাও জগতে প্রভাতে
স্তব্ধ গগন পূর্ণ কর ব্রহ্ম নামে। ৩৯৫ ॥

বেলাবলী। রূপক।

হে মন তাঁরে দেখ আঁখি খুলিয়ে
যিনি আছেন সদা অন্তরে।
সবারে ছাড়ি প্রভু কর তাঁরে,
দেহ মন ধন যৌবন রাখ তাঁর
অধীনে। ৩৯৬ ॥

বেলাবলী। চৌতাল।

আজি হেরি সংসার অমৃতময়,
মধুর পবন, বিমল কিরণ, ফুল্লবন,
মধুর বিহগকলধ্বনি।
কোথা হতে বহিল সহসা
প্রাণভরা প্রেম-হিল্লোল, আহা,
হৃদয়কুসুম উঠিল ফুটি পুলকভরে।
অতি আশ্চর্য্য দেখ সবে
দীনহীন ক্ষুদ্র হৃদয়মাঝে
অসীম জগৎস্বামী বিরাজে
সুন্দর শোভন।
ধন্য এই মানব জীবন, ধন্য বিশ্ব জগৎ
ধন্য তাঁর প্রেম তিনি ধন্য ধন্য। ৩৯৭ ॥

ভৈরবী। একতালা।

তোমারি ইচ্ছা হোক পূর্ণ
করুণাময় স্বামী।
তোমারি প্রেম স্মরণে রাখি
চরণে রাখি আশা,
দাও দুঃখ দাও তাপ,
সকলি সহিব আমি।
তব প্রেম আঁখি সতত জাগে
জেনেও জানি না,
ঐ, মঙ্গল রূপ ভুলি তাই
শোকসাগরে নামি।
আনন্দময় তোমার বিশ্ব
শোভাসুখ পূর্ণ,
আমি আপন দোষে দুঃখ পাই
বাসনা অনুগামী।
মোহ বন্ধ ছিন্ন কর কঠিন আঘাতে,
অশ্রুসলিলধৌত হৃদয়ে
থাক দিবস-যামী। ৩৯৮ ॥

রাগিণী টোড়ী—তাল কাওয়ালি।

নব আনন্দে জাগো আজি, নবরবিকিরণে,
শুভ্র সুন্দর প্রীতি উজ্জ্বল নির্ম্মল জীবনে।
উৎসারিত নবজীবন নির্ঝর,
উচ্ছ্বসিত আশাগীতি, অমৃত পুষ্প গন্ধ বহে
আজি এই শান্তিপবনে। ৩৯৯ ।

রাগিণী আলাইয়া—তাল কাওয়ালি।

ঐ পোহাইল তিমির রাতি;
পূর্ব্বগগনে দেখা দিল নব প্রভাতচ্ছটা,
জীবনে, যৌবনে, হৃদয়ে বাহিরে
প্রকাশিল অতি অপরূপ মধুর ভাতি।

কে পাঠালে এ শুভদিন নিদ্রা মাঝে,
মহা মহোল্লাসে জাগাইলে চরাচর,
সুমঙ্গল আশীর্ব্বাদ বরষিলে করি প্রচার
সুখ বারতা তুমি চির সাথের সাথী। ৪০০ ॥

পূরবী—কাওয়ালি।

শ্রান্ত কেন ওহে পান্থ, পথপ্রান্তে বসে
এ কি খেলা।
আজি বহে অমৃত সমীরণ চল চল এই বেলা।
তাঁর দ্বারে হের ত্রিভুবন দাঁড়ায়ে,
সেথা অনন্ত উৎসব জাগে,
সকল শোভা গন্ধ সঙ্গীত আনন্দের মেলা।৪০১

কল্যাণ—চৌতাল।

পূর্ণ আনন্দ পূর্ণ মঙ্গলরূপে হৃদয়ে এস, এস মনোরঞ্জন।

আলোকে আঁধার হোক চূর্ণ, অমৃতে মৃত্যু কর পূর্ণ, কর গভীর দারিদ্র্য ভঞ্জন।

সকল সংসার দাঁড়াবে সরিয়া, তুমি হৃদয়ে আসিছ দেখি;

জ্যোতির্ম্ময় তোমার প্রকাশে, শশী তপন পায় লাজ,

সকলের তুমি গর্ব্বগঞ্জন। ৪০২ ॥

মারু কেদারা—চৌতাল।

অসীম আকাশে অগণ্য কিরণ,কত গ্রহ উপগ্রহ,
কত চন্দ্র তপন ফিরিছে বিচিত্র আলোক জ্বালায়ে,
তুমি কোথায় তুমি কোথায়!
হায় সকলি অন্ধকার চন্দ্র, সূর্য্য, সকল কিরণ,
আঁধার নিখিল বিশ্বজগৎ,
তোমার প্রকাশ হৃদয় মাঝে সুন্দর মোর নাথ,
মধুর প্রেম আলোকে,
তোমারি মাধুরী তোমারে প্রকাশে। ৪০৩ ॥

কাফি—চৌতাল।

আছ অন্তরে চিরদিন, তবু কেন কাঁদি!
তবু কেন হেরি না তোমার জ্যোতি,
কেন দিশাহারা অন্ধকারে!
অকূলের কূল তুমি আমার,
তবু কেন ভেসে যাই মরণের পারাবারে!
আনন্দঘন বিভু, তুমি যার স্বামী,
সে কেন ফিরে পথে দ্বারে দ্বারে! ৪০৪ ॥

কানাড়া—চৌতাল।

জগতে তুমি রাজা, অসীম প্রতাপ,
হৃদয়ে তুমি হৃদয়নাথ হৃদয়হরণরূপ।
নীলাম্বর জ্যোতখচিত চরণপ্রান্তে প্রসারিত,
ফিরে সভয়ে নিয়মপথে অনন্ত লোক।
নিভৃত হৃদয় মাঝে কিবা প্রসন্ন মুখচ্ছবি
প্রেমপরিপূর্ণ মধুর ভাতি।
ভকত হৃদয়ে তব করুণারস সতত বহে,
দীনজনে সতত কর অভয় দান। ৪০৫ ॥

শঙ্করা—চৌতাল।

জাগিতে হবে রে!
মোহ নিদ্রা কভু না রবে চিরদিন,
ত্যজিতে হইবে সুখ-শয়ন অশনি-ঘোষণে।
জাগে তাঁর ন্যায় দণ্ড সর্ব্বভুবনে।
ফিরে তাঁর কালচক্র অসীম গগনে;
জ্বলে তাঁর রুদ্র-নেত্র পাপ তিমিরে। ৪০৬ ॥

সুহাকানাড়া—কাওয়ালি।

নাথ হে, প্রেমপথে সব বাধা ভাঙিয়া দাও।
মাঝে কিছু রেখোনা রেখোনা,
থেকোনা থেকোনা দূরে।
নির্জ্জনে সজনে অন্তরে বাহিরে,
নিত্য তোমারে হেরিব। ৪০৭ ॥

সিন্ধু—ঠুংরি।

হৃদয় বেদনা বহিয়া
প্রভু, এসেছি তব দ্বারে।
তুমি অন্তর্য্যামী হৃদয়স্বামী
সকলি জানিছ হে,
যত দুঃখ লাজ দারিদ্র্য সঙ্কট

আর জানাইব কারে।
অপরাধ কত করেছি নাথ,
মোহ পাশে পড়ে,
তুমি ছাড়া, প্রভু, মার্জ্জনা, কেহ
করিবে না সংসারে।
সব বাসনা দিব বিসর্জ্জন,
তোমার প্রেম পাথারে,
সব বিরহ বিচ্ছেদ ভুলিব,
তব মিলন অমৃত ধারে।
আর আপন ভাবনা পারিনা ভাবিতে
তুমি লহ মোর ভার,
পরিশ্রান্ত জনে প্রভু লয়ে যাও
সংসার-সাগর পারে। ৪০৮ ॥

রাগিণী সিন্ধু—তাল একতালা।

শূন্য প্রাণ কাঁদে সদা প্রাণেশ্বর,
দীনবন্ধু দয়াসিন্ধু,প্রেম বিন্দু কাতরে কর দান।
কোরোনা সখা কোরোনা
চির-নিষ্ফল এই জীবন,
প্রভু জনমে মরণে তুমি গতি,
চরণে দাও স্থান। ৪০৯ ॥

রাগিণী ভূপালী—তাল তালফেরতা।

জয় রাজরাজেশ্বর!
জয় অরূপ সুন্দর।
জয় প্রেম-সাগর, জয় ক্ষেম আকর,
তিমির তিরস্কর হৃদয়-গগন-ভাস্কর! ৪১০ ॥

রাগিণী মহিশূরী খাম্বাজ—তাল ঠুংরি।

চির বন্ধু, চির নির্ভর,চিরশান্তি তুমি হে প্রভু!
তুমি চিরমঙ্গল সখা হে (তোমার জগতে)
চিরসঙ্গী চির জীবনে।
চির প্রীতিসুধানির্ঝর তুমি হে হৃদয়েশ!
তব জয় সঙ্গীত ধ্বনিছে (তোমার জগতে)
চির দিবা চিররজনী। ৪১২ ॥

রাগিণী পূর্ণ ষড়জ—তাল একতালা।

(একি) লাবণ্যে পূর্ণ প্রাণ প্রাণেশ হে!
(আনন্দ বসন্ত সমাগমে)
বিকশিত প্রীতি কুসুম হে
(আনন্দ বসন্ত সমাগমে)
পুলকিত চিত কাননে।
জীবনলতা অবনতা তব চরণে।
হরষ গীত উচ্ছ্বসিত হে
(আনন্দ বসন্ত সমাগমে)
কিরণ মগন গগনে। ৪১৩ ॥

রাগিণী বেহাগ—তাল কাওয়ালি।

হৃদয় মন্দিরে, প্রাণাধীশ, আছ গোপনে!
অমৃত সৌরভে আকুল প্রাণ (হায়)
ভ্রমিয়া জগতে না পায় সন্ধান,
কে পারে পশিতে আনন্দ ভবনে
তোমার করুণা-কিরণ বিহনে। ৪১৪ ॥

মহিশূরী ভজন।

আনন্দ লোকে মঙ্গলালোকে
বিরাজ সত্য সুন্দর।
মহিমা তব উদ্ভাসিত মহাগগন মাঝে।
বিশ্বজগৎ মণিভূষণ বেষ্টিত চরণে।
গ্রহতারক চন্দ্রতপন ব্যাকুল দ্রুতবেগে
করিছে পান করিছে স্নান অক্ষয় কিরণে।
ধরণী পর ঝরে নির্ঝর মোহন মধু শোভা,
ফুল পল্লব গীত গন্ধ সুন্দর বরণে।
বহে জীবন রজনী দিন চির নূতন ধারা
করুণা তব অবিশ্রাম জনমে মরণে।
স্নেহ প্রেম দয়াভক্তি কোমল করে প্রাণ;
কত সান্ত্বনা কর বর্ষণ সন্তাপ হরণে।
জগতে তব কি মহোৎসব বন্দন করে বিশ্ব
শ্রীসম্পদ ভূমাস্পদ নির্ভয় শরণে। ৪১৫ ॥

রাগিণী খাম্বাজ—তাল একতালা।

জগতের পুরোহিত তুমি,

তোমার এ জগৎ মাঝারে
এক চায় একেরে পাইতে,
দুই চায় এক হইবারে।
ফুলে ফুলে করে কোলাকুলি,
গলাগলি অরুণে উষায়,
মেঘ দেখে মেঘ ছুটে আসে,
তারাটি তারার পানে চায়।
পূর্ণ হল তোমার নিয়ম,
প্রভু হে! তোমারি হল জয়,
তোমার কৃপায় এক হল,
আজি এই যুগল হৃদয়।
যে হাতে দিয়েছ তুমি বেঁধে,
শশধরে ধরার প্রণয়ে,
সেই হাতে বাঁধিয়াছ তুমি,
এই দুটি হৃদয়ে হৃদয়ে।
জগৎ গাহিছে জয় জয়,
উঠেছে হরষ কোলাহল,
প্রেমের বাতাস বহিতেছে,
ছুটিতেছে প্রেম-পরিমল।
পাখীরা গাও গো সবে গান,
কহ বায়ু চরাচর ময়
মহেশের প্রেমের জগতে,
প্রেমের হইল আজি জয়॥ ৪১৬॥

রাগিণী জয়জয়ন্তী—ঝাঁপতাল।

[তু]মি হে প্রেমের রবি আলো করি চরাচর।
[য]ত কর বিতরণ অক্ষয় তোমার কর।
[দু]জনের আঁখি পরে, তুমি থাক আলো করে,
[ত]া'হলে আঁধারে আর বলহে কিসের ডর!
[তো]মারে হারায় যদি, দু'জনে হারা'বে দোঁহে,
[দু]'জনে কাঁদিবে বসি অন্ধ হয়ে ঘন মোহে।
এমনি আঁধার হবে, পাশাপাশি বসে র'বে
তবুও দোঁহার মুখ চিনিবেনা পরস্পর।
[দে]'খো প্রভু চিরদিন, আঁখি পরে থেকো জেগে,
তোমারে ঢাকেনা যেন সংসারের ঘনমেঘে।
তোমারি আলোকে বসি উজ্জ্বল আনন-শশী
উভয়ে উভয়ে হেরে পুলকিত কলেবর। ৪১৭॥

রাগিণী সাহানা—তাল ঝাঁপতাল।

দুই হৃদয়ের নদী, একত্র মিলিল যদি
বল দেব! কার পানে আগ্রহে ছুটিয়া যায়।
সম্মুখে রয়েছে তার, তুমি প্রেম পারাবার,
তোমারি অনন্ত হৃদে দুটিতে মিলিতে চায়।
সেই এক আশা করি দুইজনে মিলিয়াছে,
সেই এক লক্ষ্য ধরি দুইজনে চলিয়াছে,
পথে বাধা শত শত, পাষাণ পর্ব্বত কত,
দুই বলে এক হয়ে, ভাঙ্গিয়া ফেলিবে তায়।
অবশেষে জীবনের মহাযাত্রা ফুরাইলে,
তোমারি স্নেহের কোলে যেনগো আশ্রয় মিলে।
দুটি হৃদয়ের সুখ, দুটি হৃদয়ের দুখ,
দুটি হৃদয়ের আশা, মিশায় তোমার পায়।৪১৮

মিশ্র ছায়ানট—ঝাঁপতাল।

দুটি প্রাণ এক ঠাই তুমিত এনেছ ডাকি,
শুভকার্য্যে জাগিতেছে তোমার প্রসন্ন আঁখি।
এ জগৎ চরাচরে বেঁধেছ যে প্রেমডোরে
সে প্রেমে বাঁধিয়া দোঁহে স্নেহছায়ে রাখ ঢাকি
তোমারি আদেশ লয়ে সংসারে পশিবে দোঁহে,
তোমারি আশীষ বলে এড়াইবে মায়া মোহে।
সাধিতে তোমার কাজ দুজনে চলিবে আজ,
হৃদয়ে মিলাবে হৃদি তোমারে হৃদয়ে রাখি।৪১৯

প্রভাতী—ঝাঁপতাল।

যাওরে অনন্ত ধামে মোহ মায়া পাসরি
দুঃখ আঁধার যেথা কিছুই নাহি।
জরা নাহি, মরণ নাহি, শোক নাহি যে লোকে,
কেবলি আনন্দ স্রোত চলেছে প্রবাহি॥
যাওরে অনন্ত ধামে, অমৃত নিকেতনে,
অমরগণ লইবে তোমা উদার প্রাণে।
দেবঋষি, রাজঋষি, ব্রহ্মঋষি যে লোকে

ধ্যানভরে গান করে একতানে।
যাওরে অনন্তধামে জ্যোতির্ম্ময় আলয়ে
শুভ্র সেই চির বিমল পুণ্যকিরণে
যায় যেথা দানব্রত, সত্যব্রত, পুণ্যবান,
যাও বৎস, যাও সেই দেব-সদনে। ৪২০ ॥

বেহাগ।

শুভদিনে এসেছে দোঁহে চরণে তোমার,
শিখাও প্রেমের শিক্ষা, কোথা যাবে আর।
যে প্রেম সুখেতে কভু, মলিন না হয় প্রভু,
যে প্রেম দুঃখেতে ধরে উজ্জ্বল আকার।
যে প্রেম সমান ভাবে রবে চিরদিন,
নিমেষে নিমেষে যাহা হইবে নবীন.
যে প্রেমের শুভ্র হাসি, প্রভাত কিরণ রাশি,
যে প্রেমের অশ্রুজল শিশির উষার।
যে প্রেমের পথ গেছে অমৃত সদনে,
সে প্রেম দেখায়ে দাও পথিক দুজনে,
যদি কভু শ্রান্ত হয় কোলে নিয়ো দয়াময়,
যদি কভু পথ ভোলে দেখায়ো আবার। ৪২১ ॥

রাগিণী সাহানা—তাল যৎ।

শুভদিনে শুভক্ষণে, পৃথিবী আনন্দ মনে,
দুটি হৃদয়ের ফুল উপহার দিল আজ।
ওই চরণের কাছে, দেখগো পড়িয়া আছে,
তোমার দক্ষিণ হস্তে তুলে লও রাজ-রাজ।
এক সূত্রে দিয়ে দেব, গেঁথে রাখ এক সাথে,
টুটেনা ছিঁড়েনা যেন, থাকে যেন ওই হাতে।
তোমার শিশির দিয়ে, রাখ তারে বাঁচাইয়ে,
কি জানি শুকায় পাছে
সংসার রৌদ্রের মাঝে ॥ ৪২২ ॥

ইমন ভূপালী—কাওয়ালি।

সুখে থাক আর সুখী কর সবে
তোমাদের প্রেম ধন্য হোক্ ভবে।
মঙ্গলের পথে থেকো নিরন্তর,
মহত্ত্বের পরে রাখিও নির্ভর,
ধ্রুব সত্য তাঁরে ধ্রুবতারা কর
সংশয় নিশীথে সংসার অর্ণবে।
চিরসুধাময় প্রেমের মিলন
মধুর করিয়া রাখুক জীবন,
দুজনার বলে সবল দুজন
জীবনের কাজ সাধিও নীরবে।
কত দুখ আছে, কত অশ্রুজল,
প্রেমবলে তবু থাকিও অটল,
তাঁহারি ইচ্ছা হউক সফল
বিপদে সম্পদে শোকে উৎসবে। ৪২৩।

---

তোমারি রাগিণী জীবন কুঞ্জে।
বাজে যেন সদা বাজে গো!
তোমারি আসন হৃদয় পদ্মে
রাজে যেন সদা রাজে গো!
তব নন্দন গন্ধ-মোদিত
ফেরি সুন্দর ভুবনে,
তব পদরেণু মাখি লয়ে তনু
সাজে যেন সদা সাজে গো!
সব বিদ্বেষ দূরে যায় যেন
তব মঙ্গল মন্ত্রে,
বিকাশে মাধুরী হৃদয়ে বাহিরে
তব সঙ্গীত ছন্দে!
তব নির্ম্মল নীরব হাস্য
হেরি অম্বর ব্যাপিয়া
তব গৌরবে সকল গর্ব্ব
লাজে যেন সদা লাজে গো! ৪২৪ ॥

সমাপ্ত।

# সমালোচনা।

## অনাবশ্যক।

আমরা বর্ত্তমানের জীব। কোন জিনিষ
র্ত্তমানের পরপারে প্রত্যক্ষের বাহিরে
লেই আমাদের হাতছাড়া হইবার যো হয়।
হা পাইতেছি তাহা প্রত্যহই হারাইতেছি।
াজ যে ফুলের আঘ্রাণ লইয়াছি, কাল
কালে তাহা আর রহিল না, কাল বিকালে
াহার স্মৃতিও চলিয়া গেল। এমন কত ফুলের
ণ লইয়াছি, কত পাখীর গান শুনিয়াছি,
ত মুখ দেখিয়াছি, কত কথা কহিয়াছি, কত
খ দুঃখ অনুভব করিয়াছি, তাহারা নাই, এবং
াহারা এককালে ছিল বলিয়া মনেও নাই।
দি বা মনে থাকে সে কি আর প্রত্যক্ষের
ত আছে? তাহা একটি নিরাকার অথবা
েবল মাত্র ছায়ার মত জ্ঞানে পর্য্যবসিত
ইয়াছে। অমুক ঘটনা ঘটিয়াছে, এইরূপ
কটা জ্ঞান আছে মাত্র, অমুককে জানিতাম
ইরূপ একটা সত্য অবগত আছি বটে।
েবল মাত্র জ্ঞানে যাহাকে জানি তাহাকে
ে আর জানা বলে, তাহাকে মানিয়া লওয়া
বলে। অনেক সময়ে আমাদের কাণে শব্দ আসে, কিন্তু তাহাকে শোনা বলি না; কারণ সে শব্দটা আমাদের কাণ আছে বলিয়াই শুনিতেছি, আমাদের মন আছে বলিয়া শুনিতেছি না। কাণ বেচারার না শুনিয়া থাকিবার যো নাই, কিন্তু মনটা তখন ছুটি লইয়া গিয়াছিল। তেমনি আমরা যাহা জ্ঞানে জানি তাহা না জানিয়া থাকিবার যো নাই বলিয়াই জানি; সাক্ষী আনিয়া প্রমাণ করিয়া দিলেই জ্ঞানকে জানিতেই হইবে—সে যত বড় লোকটাই হউক না কেন, এ আইনের কাছে তাহার নিষ্কৃতি নাই। কিন্তু উহার ঊর্দ্ধে আর জোর খাটে না। তেমনি আমরা অনেক অপ্রত্যক্ষ অতীত ঘটনা ঘটিয়াছিল বলিয়া জানি, কিন্তু আর তাহা অনুভব করিতে পারি না। মাঝে মাঝে অনুভব করিতে চেষ্টা করি, ভাণ করি, কিন্তু বৃথা।

কিন্তু মাঝে মাঝে এমন হয় না কি, যখন অতীত ঘটনার নামে বহুবিধ ওয়ারেণ্ট জারি করিয়াও কিছুতেই মনের সম্মুখে তাহাকে আনিতে পারা গেল না, এমন কি যখন তাহার

অস্তিত্বের বিষয়েই সন্দেহ উপস্থিত হইল, তখন হয়ত সেদিনকার একটি চিঠির একটু-খানি ছেঁড়া টুক্‌রা [illegible] উপর বহুদিনকার পুরাণ একটি পেন্সিলের দাগ দেখিবামাত্র সে যেন তৎক্ষণাৎ সশরীরে বিদ্যুতের মত আমার সমুখে আসিয়া উপস্থিত হয়! ঐ কাগজের টুক্‌রাটি, পেন্সিলের দাগটি তাহাকে যেন যাদু করিয়া রাখিয়াছিল; তোমার চারিদিকে আরও ত কত শত জিনিষ আছে, কিন্তু সেই অতীত ঘটনার পক্ষে ঐ ছেঁড়া কাগজ টুকু ও সেই পেন্সিলের দাগটুকু ছাড়া আর সকল গুলিই Non-conductor। অর্থাৎ আমরা এমনি ভয়ানক প্রত্যক্ষবাদী, যে, বর্ত্তমানের গায়ের উপর অতীতের একটা স্পষ্ট চিহ্ন থাকা চাই, তবেই তাহার সহিত আমাদের তালরূপ আদান প্রদান চলিতে পারে। যাহার অতীত-জীবন বহুবিধ কার্য্য-ভার বহন করিয়া ধনবান বণিকের মত সময়ের পথ দিয়া চলিয়া গিয়াছিল, সে নিশ্চয়ই পথ চলিতে চলিতে একটা-না-একটা টুক্‌রা ফেলিতে ফেলিতে গিয়াছিল, সেই গুলি ধরিয়া ধরিয়া অনায়াসেই সে তাহার অতীতের পথ খুঁজিয়া লইতে পারে। আর আমাদের মত যাহারা অলস অতীত রিক্তহস্তে পথ চলিতেছিল, সে আর কি চিহ্ন রাখিয়া যাইবে। সুতরাং তাহাকে আর খুঁজিয়া পাইবার সম্ভা-বনা নাই, সে একেবারে হারাইয়া গেল।

ইতিহাস সম্বন্ধেও এইরূপ বলা যায়। বর্ত্তমানের গায়ে অতীতকালের একটা নাম সই থাকা নিতান্তই আবশ্যক। কালিদাস যে এক সময়ে বর্ত্তমান ছিলেন, তাহা আমি অস্বী-কার করি না, কিন্তু আজ যদি আমি দৈবাৎ তাঁহার স্বহস্ত-লিখিত মেঘদূত পুঁথিখানি পাই, তবে তাঁহার অস্তিত্ব আমার পক্ষে কি রূপ জাজ্বল্যমান হইয়া উঠে! আমরা কল্পনায় যেন তাঁহার স্পর্শ পর্য্যন্ত অনুভব করিতে পারি। ইহা [illegible]যাত্রার একটি প্রধান ফল অনুমান করা যায়। আমি একজন বুদ্ধের ভক্ত। বুদ্ধেরর অস্তিত্বের বিষয়ে আমার কোন সন্দেহ নাই। কিন্তু যখন আমি সেই তীর্থে যাই, যেখানে বুদ্ধের দন্ত রক্ষিত আছে, সেই [illegible] দেখি যাহার উপর [illegible]র পদচিহ্ন অঙ্কিত আছে, তখন আমি বুদ্ধকে কতখানি প্রাপ্ত হই! যখন দেখি, ফুটন্ত, ছুটন্ত বর্ত্তমান স্রোতের উপর পুরাতন কালের একটি প্রাচীন জীর্ণ অবশেষ নিশ্চল ভাবে বসিয়া তাহার অমরতার অভিশাপের জন্য শোক করিতেছে অতীতের দিকে অনিমেষনেত্রে চাহিয়া আছে, অতীতের দিকে অঙ্গুলি নির্দ্দেশ করিতেছে, তখন এমন হৃদয়হীন পাষাণ কে আছে যে মুহূর্ত্তের জন্য থামিয়া একবার পশ্চাৎ ফিরিয়া সেই মহা অতীতের দিকে চাহিয়া না দেখে!

কিছুইত থাকে না, সবইত চলিয়া যায়, তথাপি এই যে দুটিএকটি চিহ্ন অতীত রাখিয়া গিয়াছে, ইহাও মুছিয়া ফেলিতে চায়, এমন কে আছে? সময়ের অরণ্য অসীম। এই অন্ধ-কার অসীম মহারণ্যের মধ্য দিয়া আমরা একটি মাত্র পায়ের চিহ্ন রাখিয়া আসিতেছি, সে চিহ্ন মুছিয়া মুছিয়া আসিবার আবশ্যকটা কি? পথের মধ্যে যে গাছের তলায় বসিয়া খেলা করিয়াছ, যে অতিথিশালায় বসিয়া আমোদ প্রমোদে বন্ধুবান্ধবদের সহিত রাত্রিযাপন করিয়াছ, একবারও কি ফিরিয়া যাইয়া সেই তরুর তলে বসিতে ইচ্ছা যাইবে না, সেই অতিথিশালার দ্বারে দাঁড়াইতে সাধ যাইবে না? কি ফিরিবে কেমন করিয়া যদি সে পথের চি মুছিয়া ফেল! যে স্থান, যে গৃহ, যে ছায়া যে আশ্রয় এককালে নিতান্তই তোমার ছি

তাহার অধিকার যদি একেবারে চিরকালের জন্য হারাইয়া ফেল!

দেশ ও কালেই আমরা বাস করি। অথচ দেশের উপরেই আমাদের যত অনুরাগ। এক কাঠা জমির জন্য আমরা লাঠালাঠি করি, কিন্তু সুদূর-বিস্তৃত সময়ের স্বত্ব অনায়াসেই ছাড়িয়া দিই, একবারও তাহার জন্য দুঃখ করি না!

পুরাতন দিনের একখানি চিঠি, একটি আংটি, একটি গানের সুর, একটা যা হয় কিছু অত্যন্ত যত্ন পূর্ব্বক রাখিয়া দেয় নাই, এমন কেহ আছে কি? যাহার জ্যোৎস্নার মধ্যে পুরাতন দিনের জ্যোৎস্না, যাহার বর্ষার মধ্যে পুরাতন দিনের মেঘ লুকায়িত নাই, এতবড় অপৌত্তলিক কেহ আছে কি? পৌত্তলিকতার কথা বলিলাম, কেন না প্রত্যক্ষ দেখিয়া অপ্রত্যক্ষকে মনে আনাই পৌত্তলিকতা। জগৎকে দেখিয়া জগদতীতকে মনে আনা পৌত্তলিকতা. একটি চিঠি দেখিয়া যদি আমার অতীতকালের কথা মনে পড়ে তবে তাহা পৌত্তলিকতা নহে ত কি? ঐ চিঠিটুকু আমার অতীত কালের প্রতিমা। উহার কোন মূল্য নাই, কেবল উহার মধ্যে আমার অতীত কাল প্রতিষ্ঠিত আছে বলিয়াই উহার এত সমাদর। জিজ্ঞাসা করিতেছিলাম, এমন কোন লোক কি আছে যে তাহার পুরাতন দিবসের একটা কোনও চিহ্নও রাখিয়া দেয় নাই? আছে বৈকি! তাহারা অত্যন্ত কাজের লোক, তাহারা অতিশয় জ্ঞানী লোক। তাহাদের কিছুমাত্র কুসংস্কার নাই। যতটুকু দরকার আছে কেবল মাত্র ততটুকুকেই তাহারা খাতির করে। বোধ করি দশ বৎসর পর্য্যন্ত তাহারা মা-কে মা বলে, তাহার পর তাঁর নাম ধরিয়া ডাকে। কারণ, সন্তান-পালনের জন্য যত দিন মায়ের বিশেষ আবশ্যক তত দিনই তিনি মা, তাহার পর অন্য বৃদ্ধার সহিত তাঁহার তফাৎ কি?

আমি যে সম্প্রদায়ের কথা বলিতেছি, তাঁহারা যে সত্য সত্যই বয়স হইলে মাকে মা বলেন না তাহা নহে। অনাবশ্যক মাকেও ইহাঁরা মা বলিয়া আদর করিয়া থাকেন। কিন্তু অতীত মাতার প্রতি ইহাঁদের ব্যবহার স্বতন্ত্র। মায়ের কাছ হইতে ইহাঁরা যাহা কিছু পাইয়াছেন, অতীতের কাছ হইতে তাহা অপেক্ষা অনেক বেশী পাইয়াছেন, তবে কেন অতীতের প্রতি ইহাঁদের এমনতর অকৃতজ্ঞ অবহেলা! অতীতের অনাবশ্যক যাহা কিছু, তাহা সমস্তই ইহাঁরা কেন কুসংস্কার বলিয়া একেবারে ঝাঁটাইয়া ফেলিতে চান? তাঁহারা ইহা বুঝেন না, শুষ্ক জ্ঞানের চক্ষে সমস্ত আবশ্যক অনাবশ্যক ধরা পড়ে না। আমাদের আচার ব্যবহারে কতকগুলি চিরন্তন প্রথা প্রচলিত আছে, সে গুলি ভালও নয়, মন্দও নয়, কেবল দোষের মধ্যে তাহারা অনাবশ্যক, তাহাদের দেখিয়া কঠোর জ্ঞানবান লোকের মুখে হাসি আসে, এই ছুতায় তুমি তাহাদিগকে পরিত্যাগ করিলে। মনে করিলে, তুমি কতকগুলি অর্থহীন অনাবশ্যক হাস্যরসোদ্দীপক অনুষ্ঠান পরিত্যাগ করিলে মাত্র—কিন্তু আসলে কি করিলে! সেই অর্থহীন প্রথার মন্দির মধ্যে অধিষ্ঠিত সুমহৎ অতীত দেবকে ভাঙ্গিয়া ফেলিলে, একটি জীবন্ত ইতিহাসকে বধ করিলে, তোমার পূর্ব্বপুরুষদিগের একটি স্মরণচিহ্ন ধ্বংস করিয়া ফেলিলে। তোমার কাছে তোমার মায়ের যদি একটি স্মরণ-চিহ্ন থাকে, বাজারে তাহার দাম নাই বলিয়া তোমার কাছেও যদি তাহার দাম না থাকে তবে তুমি মহাপাতকী! তেমনি

অনেকগুলি অর্থহীন প্রথা পূর্ব্বপুরুষদিগের ইতিহাস বলিয়াই মূল্যবান। তুমি যদি তাহার মূল্য না দেখিতে পাও, তাহা অকাতরে ফেলিয়া দাও, তবে তোমার শরীরে দয়া-ধর্ম্ম কোন্‌খানে থাকে তাহাই আমি ভাবি! যাহাদের বুট-তরি আশ্রয় করিয়া তোমরা ভবসমুদ্র পার হইতে চাও, সেই ইংরাজ মহাপুরুষেরা কি করেন একবার দেখ না। তাঁহাদের রাজসভায়, তাঁহাদের পার্ল্যামেণ্ট সমিতিতে, এবং অন্যান্য নানা স্থলে কতশত প্রকার অর্থহীন অনুষ্ঠান প্রচলিত আছে, তাহা কে না জানে!

অতীত কাল ধরণীর মত আমাদের অচল-প্রতিষ্ঠ করিয়া রাখে। যখন বাহিরে রৌদ্রের খরতর তাপ, আকাশ হইতে বৃষ্টি পড়ে না, তখন শিকড়ের প্রভাবে আমরা অতীতের অন্ধকার নিম্নতন দেশ হইতে রস আকর্ষণ করিতে পারি। যখন সকল সুখ ফুরাইয়া গেছে তখন আমরা পিছন ফিরিয়া অতীতের ভগ্নাবশিষ্ট চিহ্ন সকল অনুসরণ করিয়া অতীতে যাইবার পথ অনুসন্ধান করিয়া লই। বর্ত্তমানে যখন নিতান্ত দুর্ভিক্ষ নিতান্ত উৎপীড়ন দেখি তখন অতীতের মাতৃক্রোড়ে বিশ্রাম করিতে যাই। বাঙ্গালা সাহিত্যে যে এত পুরাতত্ত্বের আলোচনা দেখা যাইতেছে, তাহার প্রধান কারণ আমাদের একমাত্র সান্ত্বনার স্থল অতীত কালকে জীবন্ত করিয়া তুলিবার চেষ্টা হইতেছে। সে পথও যদি কেহ বন্ধ করিতে চায়, অতীতের যাহা কিছু অবশেষ আমাদের ঘরে ঘরে পড়িয়া রহিয়াছে তাহাকে দূর করিয়া যদি কেহ অতীতকে আরও অতীতে ফেলিতে চায়, তবে সে সমস্ত জাতির অভিশাপের পাত্র হইবে।

যদি আমরা অতীতকে হারাই তবে আমরা কতখানি হারাই! আমাদের কতটুকু প্রাণ থাকে! একটি নিমেষ মাত্র লইয়া কিসের সুখ! আমাদের জীবন যদি কতকগুলি বিচ্ছিন্ন জলবিন্দু মাত্র হয়, তবে তাহা অত্যন্ত দুর্ব্বল জীবন। কিন্তু আমাদের জীবনের জন্ম শিখর হইতে আরম্ভ করিয়া সাগরসঙ্গম পর্য্যন্ত যদি যোগ থাকে তবে তাহার কত বল! তবে তাহা পাষাণের বাধা মানিবে না, কথায় কথায় রৌদ্রতাপে শুকাইয়া বাষ্প হইয়া যাইবে না। আমি কিছু পরগাছা নহি, গাছ হইতে গাছে ঝুলিয়া বেড়াই না। বাহিরের রৌদ্র, বাহিরের বাতাস, বাহিরের বৃষ্টি আমি ভোগ করিতেছি, কিন্তু মাটির ভিতরে ভিতরে প্রসারিত আমার অতীতের উপর আমি দাঁড়াইয়া আছি। আমার অতীতের মধ্যে আমার কতকগুলি তীর্থস্থান প্রতিষ্ঠিত আছে, যখন বর্ত্তমানে পাপে তাপে শোকে কাতর হইয়া পড়ি তখন সেই তীর্থস্থানে গমন করি, সরল বাল্যকালের সমীরণ ভোগ করি, নবজীবনের প্রথম সঙ্কল্প, মহৎ উদ্দেশ্য, তরুণ আশা সকল পুনরায় দেখিতে পাই। আমার এ অতীতের পথ যদি মুছিয়া যাইত, তাহা হইলে আজ আমি কি হইতাম! একটি জরাজীর্ণ কঠোর-হৃদয়, অবিশ্বাসী বিদ্রূপপরায়ণ বৃদ্ধ হইয়া উদাস-নেত্রে সংসারের দিকে চাহিয়া থাকিতাম।

এই জন্যই আমি এই সকল অতিশয় তুচ্ছ দ্রব্যগুলিকে, অতীতকালের অতি সামান্য চিহ্নটুকুকেও যত্ন করিয়া রাখিয়াছি; অত্যধিক জ্ঞান লাভ করিয়া, কুসংস্কারের অত্যন্ত অভাবে সে গুলিকে অনাবশ্যক বোধে ফেলিয়া দিই নাই।

# তার্কিক।

কেহ কেহ বলেন, যাঁহাদের সঙ্গে মতের মিল নাই, প্রতি কথায় যুক্তির লাঠালাঠি চলে, তর্কবিতর্ক না করিয়া যাঁহারা এক পা অগ্রসর হইতে দেন না, তাঁহাদের সহবাসে উপকার আছে। তাঁহাদের উৎপাতে কাঁচা কথা বলিবার যো থাকে না, দুর্ব্বল মত ত্রাহি ত্রাহি করিতে থাকে, খুব খাঁটি মত না হইলে টঁকিতে পারে না। বুদ্ধিরাজ্যে Survival of the Fittest নিয়ম খুব ভালরূপে বজায় থাকে। এ কথাটা আমার ত ঠিক মনে হয় না।

আমাদের কোন ভাব অহিরাবণের মত একেবারে জন্মিয়াই কিছু যুদ্ধ আরম্ভ করিতে পারে না। কিছু দিন ধরিয়া প্রশংসা, বন্ধুদিগের মমতা, ও অনুকূল যুক্তির লঘুপাক ও পুষ্টিকর খাদ্য তাহাকে রীতিমত সেবন করান' আবশ্যক। যখন সে পায়ের উপর দাঁড়াইতে পারিবে, তখন বরঞ্চ, মাঝে মাঝে হুঁচট খাওয়া, মাথা ঠোকা, পড়িয়া যাওয়া মন্দ নহে। কিন্তু যেমনি আমার ভাবটি জন্মগ্রহণ করিল, অমনি যদি আমার নৈয়ায়িক কুস্তিওয়ালা ধ্যাক্ করিয়া তাহার গলা চাপিয়া ধরেন তবে ত তাহার আর বাঁচিবার সম্ভাবনা থাকে না।

বন্ধুবান্ধবের সহিত কথাবার্ত্তা কহিতে কহিতে প্রতিমুহূর্ত্তে আমাদের নূতন নূতন মত জন্মগ্রহণ করিতে থাকে। কোন বিষয়ে আমাদের যথার্থ মত কি, আমাদের যথার্থ বিশ্বাস কি, তাহা সহসা জিজ্ঞাসা করিলে আমরা বলিতে পারি না, আমরা নিজেই হয়ত জানি না, বন্ধুদিগের সহিত কথোপকথনের আন্দোলনে তাহারা জাগিয়া উঠে। তখন আমরা তাহাদিগকে প্রথম দেখিতে পাই। সুতরাং তখনো আমরা আমাদের সেই কচি ভাবগুলিকে যুক্তির বর্ম্ম দিয়া আচ্ছাদন করিবার অবসর পাই নাই, তখনো তাহাদিগকে সংসারের কঠোর মাটির উপরে হাঁটাইতে শিখাই নাই, নানাশাস্ত্র হইতে আহরণ করিয়া তাহাদের অনুকূল মতগুলিকে বডি-গার্ডের মত তাহাদের চারদিকে খাড়া করিয়া দিই নাই। এমন সময়ে যদি নৈয়ায়িক শিকারীর ইঙ্গিতে দেশী বিলাতী, আধুনিক প্রাচীন, যত দেশের, যত ন্যায়শাস্ত্রের, যতগুলা যুক্তির ক্ষুধিত খেঁকি কুকুর আছে, সকলগুলা একবারে দাঁত খিঁচাইয়া সেই অসহায়দের উপর আসিয়া পড়ে, Facts নামক ছোট ছোট ইট পাটকেল চারদিক হইতে তাহাদের উপর বর্ষিত হইতে থাকে, তবে সে বেচারীরা দাঁড়ায় কোথায়?

তুমি নৈয়ায়িক, Facts নামক গোটাকতক সরকারী লাঠিয়াল তোমার হাতধরা আছে, তোমার যাহা কিছু আছে মান্ধাতার আমল হইতে তাহার যোগাড় হইয়া আসিতেছে, আর আমার এই ভাবশিশু এই মুহূর্ত্তে সবে জন্মগ্রহণ করিয়াছে, ইহার প্রতি আক্রমণ করিয়া তোমার পৌরুষ কি? আর একটু রোস' এখনো ইহা কথোপকথনের কোলে কোলে ফিরিতেছে, যখন এ সাহিত্য ক্ষেত্রে রণভূমিতে দাঁড়াইবে, তখন ইহাতে তোমাতে বোঝাপড়া চলিতে পারিবে।

এই সকল ন্যায়শাস্ত্রবিদেরা রসিকতার কৈফিয়ৎ চাহেন, বিদ্রূপ করিয়া একটা অসঙ্গত সঙ্গত কথা কহিলে তর্কের দ্বারায় তাহার অযৌক্তিকতা প্রতিপন্ন করাইয়া দেন, কথায় কথায় যদি একটা ঐতিহাসিক Fact-এর উল্লেখ করি, সেটা আর সকল বিষয়ে যেমনই সঙ্গত

হউক না কেন, তাহার তারিখের একটু ইতস্ততঃ হইলে তৎক্ষণাৎ তাঁহার পাঁচ Volume ইতিহাসের চাপে সেটাকে ছারপোকার মত মারিয়া ফেলেন; মুখে মুখে যদি একটা কিছুর সহিত কিছুর তুলনা করি, অমনি তিনি ফিতা হাতে করিয়া অত্যন্ত পরিশ্রমে তাহার মাপজোক করিতে আরম্ভ করেন; আমি বলিলাম, অমুক লোকটা নিতান্ত গাধার মত, তিনি অমনি বলিলেন, সে কেমন কথা, তাহার ত চারটে পা নাই, আর তাহার কাণ দুটা কিছু নিতান্তই বড় নয়, তাহার গলার আওয়াজ ভাল নহে বটে, কিন্তু তাই বলিয়া কি গাধার সঙ্গে তাহার তুলনা হয়? আমি বলিলাম হে বুদ্ধিমান, গাধার বুদ্ধির সহিত আমি তাহার বুদ্ধির তুলনা করিতেছিলাম, আর কোন বিষয়ে সাদৃশ্য আছে বলিয়া মনে হয় নাই। তিনি অমনি বলিলেন, তাহাও কি ঠিক মেলে? পশু বস্তুই দেখিতে পায়, কিন্তু বস্তুর বস্তুত্ব কি সে মনে করিতে পারে? সে শ্বেতবর্ণ পদার্থ মনে আনিতেও পারে, কিন্তু শ্বেতবর্ণ নামক পদার্থ-অতিরিক্ত একটা ভাবমাত্র সে কি মনে ধারণা করিতে পারে? ইত্যাদি ইত্যাদি। আমি কাতর হইয়া বলিলাম, দোহাই মাপ কর, আমার অপরাধ হইয়াছে, এবার হইতে গাধার সহিত তাহার বুদ্ধির তুলনা না দিয়া তোমার সহিত দিব! শুনিয়া তিনি সন্তুষ্ট হইলেন।

এইরূপ যাহারা তার্কিক বন্ধুদিগের সহবাসে থাকেন, তাঁহাদের ভাবের উৎস-মুখে পাথর চাপান' থাকে। বন্ধুত্বের দক্ষিণা বাতাস বন্ধুদিগের অনুকূল হাস্যের সূর্য্যকিরণের অভাবে তাঁহাদের হৃদয়কাননের ভাবগুলি ফুটিয়া উঠিতে পারে না। যে সকল বিশ্বাস তাঁহাদের হৃদয়ের অতি প্রিয় সামগ্রী, পাছে সেগুলিকে লইয়া যুক্তির কাকচিলগুলা ছেঁড়াছিঁড়ি করিতে আরম্ভ করে এই ভয়ে তাহাদিগকে হৃদয়ের অন্ধকারের মধ্যেই লুকাইয়া রাখেন, তাহারা আর সূর্য্যকিরণ পায় না, তাহারা ক্রমশঃই রুগ্ন অবস্থা প্রাপ্ত হইয়া কুসংস্কারের আকার ধারণ করে! কথায় কথায় যে সকল মত গঠিত হইয়া উঠিল, তাহারা চারিদিকে তর্কবিতর্কের ছোরাছুরি দেখিয়া ভয়ে আত্মহত্যা করিয়া মরে।

তার্কিক বন্ধুদিগের সহবাসে থাকিলে প্রাণের উদারতা সঙ্কীর্ণ হইতে থাকে। আমি কাল্পনিক লোক, আমার জগৎ লাখেরাজ জমি, আমি কাহাকেও এক পয়সা খাজনা দিই না, অথচ জগতের যেখানে ইচ্ছা বিচরণ করিতে পারি, যাহা ইচ্ছা উপভোগ করিতে পারি। তুমি যুক্তি মহারাজের প্রজা, যুক্তিকে যতটুকু জমির খাজনা দিবে, ততটুকু জমি তোমার, যখনি খাজনা দিতে না পারিবে, তখনি তোমার জমি নিলামে বিক্রয় হইয়া যাইবে। তোমার তার্কিক বন্ধু পাশে বসিয়া ক্রমাগত তোমার জমি মার্কে করিতেছেন, ও তাহার সীমাবন্দী করিয়া দিতেছেন; প্রতিদিন এক বিঘা, দুই বিঘা করিয়া তোমার অধিকার কমিয়া আসিতেছে।

আমি যখন রাত্রিকালে অসংখ্য তারার দিকে চাহিয়া আমার অনন্ত জীবন কল্পনা করিতেছি, জগতের এক সীমা হইতে সীমান্তর পর্য্যন্ত আমার প্রাণের বিচরণভূমি হইয়া গিয়াছে, আমি যখন নূতন নূতন আলোক, নূতন নূতন গ্রহ মাড়াইয়া নূতন নূতন জীবকে স্বজাতি করিয়া, বিস্ময়-বিহ্বল পথিকের মত অনন্ত বৈচিত্র্য দেখিতে দেখিতে অনন্ত পথে যাত্রা করিয়াছি, বিচিত্র জগৎপূর্ণ অনন্ত আকাশের মধ্যে যখন আমার জীবনের

আদি অন্ত হারাইয়া গিয়াছে, যখন আমি মনে করিতেছি এই কাঠাত্তিনেক জমির চারিদিকে পাঁচিল তুলিয়া এই খানেই ধূলির মধ্যে ধূলি-মুষ্ট হইয়া থাকা আমার চরম গতি নহে, জল-বায়ু আকাশ, চন্দ্র সূর্য্য গ্রহ নক্ষত্র বিশ্ব চরাচর আমার অনন্ত জীবনের ক্রীড়া-ভূমি,—তখন দূর কর তোমার যুক্তি, তোমার তর্ক—তোমার ন্যায়শাস্ত্র গলায় বাঁধিয়া যুক্তির শানবাঁধান কুয়োর মধ্যে পরমানন্দে তুমি ডুবিয়া মর'। তখন তোমাকে কৈফিয়ৎ দিতে আমার ইচ্ছাও থাকে না অবসরও থাকে না। তুমি যে আমার অতখানি কাড়িতে চাও তাহার বদলে আমাকে কি দিতে পার? তোমার আছে কি? আমি যে জায়গায় বেড়াইতে ছিলাম, তুমি তাহার কিছু ঠিকানা করিয়াছ? সেখানকার মেরু-প্রদেশের মহা সমুদ্রে তোমার এই বুদ্ধির ফুটো নারিকেল মালায় চড়িয়া কখনো কি আবিষ্কার করিতে বাহির হইয়াছিলে? পৃথিবীর মাটির উপর তুমি রেল পাতিয়াছ, এই ৮০০০ মাইলের ভূগোল তুমি ভালরূপ শিখিয়াছ, অতএব যদি আমি ম্যাডাগাস্কারের জায়গায় কামস্কাট্কা কল্পনা করি, তাহা হইলে না হয় আমাকে তোমাদের স্কুলের এক ক্লাস নামাইয়া দিও কিন্তু যে অনন্তের মধ্যে তোমাদের ঐ রেলগাড়িটা চলে নাই, কোন কালে চলিবে বলিয়া ভরসা নাই, সেখানে আমি একটু হাওয়া খাইয়া বেড়াইতেছি ইহাতে তোমাদের মহাভারত কি অশুদ্ধ হইল?

তোমরা ত আবশ্যকবাদী, আবশ্যকের এক ইঞ্চি এদিকে ওদিকে যাও না। তোমাদেরই আবশ্যকের দোহাই দিয়া তোমাদিগকে জিজ্ঞাসা করি, আমি যে অনন্তরাজ্যে বিচরণ করিতেছি, যুক্তির কারাগারে পুরিয়া আমাকে সে রাজ্য হইতে বঞ্চিত করিবার আবশ্যকটা কি? যাহাতে মানুষের সুখ, উন্নতি, উপকার হয়, তাহাইত সকল জ্ঞানের সকল কার্য্যের উদ্দেশ্য! আমি যে অসীম সুখে মগ্ন হইতেছিলাম, আমার যে প্রাণের অধিকার বাড়িতেছিল, আমার যে প্রেম জগতে ব্যাপ্ত হইয়া পড়িতেছিল, ইহা সংক্ষেপ করিয়া দিয়া তোমাদের কি প্রয়োজন সাধন করিলে? মনুষ্যের কি উপকার করিলে, কি সুখ বাড়াইলে? মানুষের সুখের আশা, কল্পনার অধিকার এতটাই যদি হ্রাস হয়, তবে তোমার এই মহামূল্য যুক্তিটা কিছুক্ষণের জন্য শিকায় তোলা থাক্না কেন?

যুক্তির মানে কি? যোজনা করা ত? এক-টার সঙ্গে আর একটার যোগ করা। পতনের সঙ্গে হাত পা ভাঙ্গার যোগ আছে, সুতরাং পতনের পর হাত পা ভাঙ্গা যুক্তিসিদ্ধ। চুপ করিয়া বসিয়া থাকিলে যে হাত পা ভাঙ্গিবে ইহা যুক্তিসিদ্ধ নহে, কারণ এই কার্য্যকারণের মধ্যে একটা যোগ পাওয়া যায় না। কিন্তু একটু ভাবিলেই দেখা যায়, আমরা কেবল কতকগুলি ঘটনাই দেখিতে বা জানিতে পাই, কোন্ কার্য্য কারণের যোগ আমাদের চোখে পড়ে! ঈথর নামক সূক্ষ্ম পদার্থে ঢেউ উঠিলে আমরা যে আলো দেখিতে পাই, ইহার যুক্তি কি? এ দুইটি ঘটনার মধ্যে যোগ কোথায়? আমাদের মস্তিষ্কের কতকগুলি পরমাণু ঘোড়ার সঙ্গে, আমাদের স্মৃতির, ভাবনার, মনোবৃত্তির কি যোগ থাকিতে পারে? এমন কি কার্য্যকারণশৃঙ্খল আছে, যাহার পদে পদে Missing links নাই এইত তোমার যুক্তি! এই তৃণটি ধরিয়া তুমি অনন্ত নামক অকূল অতলস্পর্শ সমুদ্রে কি বলিয়া ভাসিতে চাও। যুক্তির গোটাকতক কাজ আছে তার আর ভুল নাই, কিন্তু তাই বলিয়া ঐ ম্যাজিকটা যে যেখানে সেখানে মোড়লি করিয়া বেড়াইবে সে কাহার প্রাণে সয়? ত

নিজের কাজই ঢের বাকি পড়িয়া আছে, পরের কাজে ব্যাঘাত করিয়া সময় নষ্ট করিবার আবশ্যক ? –

জগতের যেমন একদিকে সীমা, আর এক-দিকে অনন্ত, একদিকে তীর আর একদিকে সমুদ্র, আমাদের মনেরও তেমনি একদিকে সীমা আর-একদিকে অসীম ; সীমার রাজ্যে যুক্তির শাসন, অতএব সে রাজ্যে যুক্তির শাসন লঙ্ঘন করিলে পদে পদে তাহার ফল ভোগ করিতে হয় ; কিন্তু যখনি অসীমের রাজ্যে পদার্পণ করিলাম' তখনি আমরা আর যুক্তির প্রজা নহি, অতএব হে বন্ধু হে তার্কিক, আমি যখন অসীমের রাজ্যে আছি, তখন আমাকে যুক্তির আইনের ভয় দেখাইলে আমি মানিব কেন ?

তাই বলিতেছি, তুমি যে কথায় কথায় আমার সঙ্গে তর্ক করিতে আইস, সেটা আমার ভাল লাগে না, এবং তাহাতে কোন কাজও হয় না। তুমি আমি একত্র থাকাটাই অযৌ-ক্তিক, কারণ, তোমাতে আমাতে কোন যোগই নাই! তোমাকে আমি হীন বলিতেছি না, তুমি হয়ত মস্ত লোক, তুমি হয়ত রাজা, কিন্তু শার্ঙ্গ-রব দুষ্মন্তকে যেরূপ চক্ষে দেখিয়াছিলেন আমিও হয়ত তোমাকে সেইরূপ চক্ষে দেখিব:—

"অভ্যক্তমিব স্নাতঃ, শুচিরশুচিমিব, প্রবুদ্ধ-ইব সুপ্তম্" ইত্যাদি যুক্তির সৈন্য লইয়া তুমি তোমার নিজ রাজ্যে একজন দোর্দ্দণ্ড-প্রতাপ লোক, উহারই সাহায্যে তুমি কতরাজ্য অধিকার করিলে, কত রাজ্য ধ্বংস করিলে, কিন্তু আমার বিস্তৃত রাজ্যের একতিলও তুমি কাড়িয়া লইতে পার না! তুমি আমাকে হাজার চোখ রাঙাও না কেন আমি ডরাই না। আমার অধিকারে আসিবার ক্ষমতা তুমি হারাইয়াছ, কিন্তু তোমার অধিকারে আমি অনায়াসেই যাইতে পারি। তোমাতে আমাতে বিস্তর প্রভেদ।

আমার তার্কিক বন্ধু এই বলিয়া আমার নিন্দা করেন যে, আমি এক সময়ে যাহা বলিয়াছি আর এক সময়ে তাহার বিপরীত কথা বলি ; সে কথাটা ঠিক। কিন্তু তাহার একটা কারণ আছে। আমি যাহা বলি, তাহা প্রাণের ভিতর হইতে বলি, যুক্তি অযুক্তি খতাইয়া হিসাব পত্র করিয়া বলি না। আমি যাহার কথা বলি, মম-তার প্রভাবে তাহার সহিত একবারে মিশাইয়া যাই, সুতরাং কেবল মাত্র তাহার কথাই বলি তাহার উল্টাদিকের কথাটা বলি না। প্রকৃতি-তেও তাহাই হয়' প্রকৃতির দিন প্রকৃতির রাত্রের বিপরীত কথা বলিয়া থাকে, প্রকৃতির পূর্ব্বদিক প্রকৃতির পশ্চিমদিকের কথা বলে না। প্রকৃতির পদে পদে বিরোধী উক্তি দেখিতে পাওয়া যায় কিন্তু তাহারা কি বাস্তবিকই বিরোধী ? তাহারা দুই বিপরীত সত্য। আমি আলো হইয়া আলোর কথা বলি, অন্ধকার হইয়া অন্ধকারের কথা বলি। আমার দুটা কথাই সত্য। আমি কিছু এমন প্রতিজ্ঞা করিয়া বসি নাই যে একে বারে বিরোধী কথা বলিব না ; যে ব্যক্তি কোন কালে বিরোধী কথা বলে নাই তাহার বুদ্ধি ত জড়পদার্থ ; তাহার কোন কথার কোন মূল্য আছে কি ? আমরা যে বিরোধের মধ্যে বাস করি। আমাদের অন্ত আমাদের কল্যকার বিরোধী, আমাদের বৃদ্ধকাল আমাদের বাল্য-কালের বিরোধী ; সকালে যাহা সত্য বিকালে তাহা সত্য নহে। এত বিরোধের মধ্যে থাকি-য়াও যাহার কথার পরিবর্ত্তন হয় না, যাহার মত অবিরোধে থাকে, তাহার বুদ্ধিটাও একটা কলের পুতুল, যতবার দম দিবে ততবার একই নাচন নাচিবে।

উপসংহারে আর গুটিদুই কথা বলিয়া শেষ করি।

যে পাড়ার ক্রোশ তিনেকের মধ্যে তার্কিক লোকের গন্ধ আছে, সেখানে বোধ করি, কোন ভাবুক লোক তিষ্ঠিতে পারেন না। বোধ করি, তার্কিক লোকের মুখ দেখিলেই ভাবের বিকাশ বন্ধ হইয়া যায়। অতএব যাহারা ভাবের চর্চ্চা করিতে চান তাঁহারা কাছাকাছি এমন বন্ধু রাখিবেন, যাঁহাদের সহিত মতের মিল আছে। অনুরাগের আবহাওয়ার মধ্যে থাকিলে মনের গূঢ় ক্ষমতাগুলি যেমন সতেজে মাটি ফুঁড়িয়া উঠে, এমন আর কোথাও নয়।

একটা গাছে কতশত বীজ জন্মে। তাহার মধ্যে সবগুলা কিছু গাছ হয় না। কিন্তু গুটিকত গাছ জন্মাইবার উদ্দেশ্যে বিস্তর নিষ্ফল বীজ জন্মান আবশ্যক। আমাদেরও সকল ভাব কিছু সফল হইবে না। কিন্তু ভাবের প্রচুরতা আবশ্যক। গোটাকতক থাকিবে, অনেকগুলি মরিবে। কিন্তু প্রতিকূলতার প্রখর প্রভাবে যদি ভাবের বিকাশ একবারেই বন্ধ হয় তবে আর কি হইল?

তাই জিজ্ঞাসা করিতেছি সাহিত্যে প্রতিকূল সমালোচনা কি ভাল? ভাল বইয়ের ভাল সমালোচনা ভাল, কুরুচি-বিকাশক হানিজনক বইয়ের নিন্দা করাও দোষের নহে, কিন্তু লেখকের ক্ষমতার অভাবে বা বুদ্ধির দোষে অসম্পূর্ণ গ্রন্থগুলিকে কঠোর ভাবে সমালোচনা করিলে তাহাতে কি ভাল হয় বুঝিতে পারি না।

---

# সত্যের অংশ।

সত্যের আংশিক ভাবে দেখিলে অনেক সময়ে তাহা মিথ্যার রূপান্তর ধারণ করে। একপাশ হইতে একটা জিনিষকে দেখিয়া যাহা সহসা মনে হয়, তাহা একপেশে সত্য, তাহা বাস্তবিক সত্য না হইতেও পারে। আবার অপর পক্ষেও একটা বলিবার কথা আছে। কেহ সত্যকে সর্ব্বতোভাবে দেখিতে পায় না। সত্যকে যথাসম্ভব সর্ব্বতোভাবে দেখিতে গেলে প্রথমে তাহাকে আংশিক ভাবে দেখিতে হইবে, তাহা ব্যতীত আমাদের আর গতি নাই। ইহা আমাদের অসম্পূর্ণতার ফল। আমরা কিছু একেবারেই একটা চারি-কোণা দ্রব্যের সবটা দেখিতে পাই না—ঘুরাইয়া ঘুরাইয়া খণ্ড খণ্ড করিয়া দেখিতে হয়। এই নিমিত্ত উচিত যে, যে যে-দিকটা দেখিয়াছে সে সেই দিকটাই সম্পূর্ণরূপে বর্ণনা করুক, অবশেষে সকলের কথা গাঁথিয়া একটা সম্পূর্ণ সত্য পাওয়া যাইবে। আমাদের এক-চোখো মন লইয়া সম্পূর্ণ সত্য জানিবার আর কোন উপায় নাই। আমরা একদল অন্ধ, আর সত্য একটি হস্তী। স্পর্শ করিয়া করিয়া সকলেই হস্তীর এক একটি অংশের অধিক জানিতে পারি না; এই জন্যই কিছু দিন ধরিয়া, হস্তীকে কেহ বা স্তম্ভ, কেহ বা সর্প, কেহ বা কুলা বলিয়া ঘোরতর বিবাদ করিয়া থাকি, অবশেষে সকলের কথা মিলাইয়া বিবাদ মিটাইয়া লই। আমি যে ভূমিকাচ্ছলে এতটা পুরাতন কথা বলিলাম, তাহার কারণ এই—আমি জানাইতে চাই—একপেশে লেখার উপর আমার কিছুমাত্র বিরাগ নাই। এবং আমার মতে, যাহারা একেবারে

সত্যের চারিদিক দেখাইতে চায়, তাহারা কোন দিকই ভাল করিয়া দেখাইতে পারে না—তাহারা কতকগুলি কথা বলিয়া যায়, কিন্তু একটা ছবি দেখাইতে পারে না। একটা উদাহরণ দিলেই আমার কথা বেশ স্পষ্ট হইবে। একটা ছবি আঁকিতে হইলে, যথার্থতঃ যে দ্রব্য যেরূপ ঠিক সেরূপ আঁকা উচিত নহে। যখন চিত্রকর নিকটের গাছ বড় করিয়া আঁকে ও দূরের গাছ ছোট করিয়া আঁকে, তখন তাহাতে এমন বুঝায় না যে বাস্তবিকই দূরের গাছগুলি আয়তনে ছোট। একজন যদি কোন ছবিতে সব গাছগুলি প্রায় সম-আয়তনে আঁকে, তবে তাহাতে সত্য বজায় থাকে বটে, কিন্তু সে ছবি আমাদের সত্য বলিয়া মনে হয় না—অর্থাৎ তাহাতে সত্য আমাদের মনে অঙ্কিত হয় না। লেখার বিষয়েও তাহাই বলা যায়। আমি যে ভাবটা নিকটে দেখিতে পাই, সেই ভাবটাই যদি বড় করিয়া না আঁকি, ও তাহার বিপরীত দিকের সীমান্ত যদি অনেকটা ক্ষুদ্র, অনেকটা ছায়াময়, অনেকটা অদৃশ্য করিয়া না দিই—তবে তাহাতে কোন উদ্দেশ্যই ভাল করিয়া সাধিত হয় না; না সমস্তটার ভাল ছবি পাওয়া যায়, না একাংশের ভাল ছবি পাওয়া যায়। এই জন্যই লেখক-চিত্রকরদিগকে পরামর্শ দেওয়া যায়, যে যে ভাবটাকে কাছে দেখিতেছ, তাহাই বড় করিয়া আঁক; ভাবিয়া চিন্তিয়া, বিচার করিয়া, সত্যের সহিত পরামর্শ করিয়া—ন্যায়কে বজায় রাখিবার জন্য তাহাকে খাট করিবার কোন আবশ্যক নাই।

---

# বিজ্ঞতা।

সৎকর্ম্ম অনুষ্ঠানের অনেক বাধা আছে কিন্তু সকলের চেয়ে বোধ করি একটি গুরুত বাধা আছে! যখন বড় বড় বিজ্ঞগণ ঠোঁ টিপিয়া, চোখে চসমা আঁটিয়া শিশু অনুষ্ঠানটিবে ঘিরিয়া বসেন, সোজা সোজা কাজের মধ হইতে বাঁকা বাঁকা উদ্দেশ্য বাহির করিতে থাকেন, ও পরস্পর চোখ-টেপাটিপি করিয়া বলিতে থাকেন "ওহে, বুঝেছ এ সমস্ত কেন!" তখন বোধ করি উৎসাহের রক্ত জল হইয়া যায়, উদ্যমের হাত পা শিথিল হইয়া পড়ে এই সকল তীক্ষ্ণনাসিকা ক্ষুরোজ্জ্বলচক্ষু, ধারাল পেঁসাল-বুদ্ধিগণ তিল হইতে তাল, সামান্য হইতে অসামান্য, সৎ হইতে অসৎ আবিষ্কার করিয়া সদনুষ্ঠানের প্রাণে বাঁকা কটাক্ষপাত করিয়া তাহার চোখ দিয়া জল তাহার বুক দিয়া রক্ত বাহির করিয়া দেন। সর্প জাতি, বোধ করি, বড় বুদ্ধিমান হইবে, নহিলে তাহারা বাঁকিয়া চলে কেন? হে বিজ্ঞগণ, তোমরাও খুব বুদ্ধিমান, কিন্তু একটা বিষয় তোমাদের জানা নাই, পৃথিবীতে সিধা জিনিষও অনেক আছে; তোমাদের প্রাণের বাঁকা আর্শিতে যে একটা বাঁকা ছায়া দেখিতেছ, জগতের চেহারা খানা নিতান্তই অমনতর না। হায় হায়! জন্মেজয় যখন সর্পসত্র করিয়া ছিলেন তখন কি গোটাকত ঢোঁড়া সাপ মরিয়াছিল, তোমাদের মত বিষাক্ত বুদ্ধিমা সাপগুলা ছিল কোথায়?

তুমি সৎকার্য্য করিতেছ বলিয়া বি লোকেরাও যে তাহাকে সৎ মনে করিবে, কি করিয়া আশা করা যায়? তাহা হইা বিধাতা তাহাদিগকে বিজ্ঞ করিয়াই গড়িতে

